# কালজয়ী নাট্য সংগ্রহ

কৃষক বিদ্রোহের টি নাটক

সম্পাদনায়

সুনীল দত্ত



প্রথম প্রকাশ :
১লা বৈশাখ, ১৩৬৭

প্রচ্ছদ :
দেবব্রত মুখোপাধ্যায়

দাম—৬·৫০

জাতীয় সাহিত্য পরিষদের পক্ষে দ্বিজেন ঘোষ ১৪, রমানাথ মজুমদার স্ট্রিট, কলিকাতা ৯ হইতে প্রকাশিত এবং শ্রীঅজিত কুমার সাউ রূপলেখা প্রেস ৬০, পটুয়াটোলা লেন, কলিকাতা ৯, হইতে মুদ্রিত।

॥ সূচী ॥

নীলদর্পণ—দীনবন্ধু মিত্র ... ... ... ১
দুঃখীর ইমান—তুলসী লাহিড়ী ... ... ৬৩
আমার মাটি—মনোরঞ্জন বিশ্বাস ... . ১৮৫

# ॥ ভারতের কৃষক বিদ্রোহ ও নাট্যকারের ভূমিকা ॥

"ভারতবর্ষের যে ইতিহাস আমরা পড়ি এবং মুখস্থ করিয়া পরীক্ষা দিই তাহা ভারতবর্ষের নিশীথ কালের একটা দুঃস্বপ্ন কাহিনী মাত্র! কোথা হইতে কাহারা আসিল, কাটা-কাটি, মারামারি পড়িয়া গেল, বাপে-ছেলেয়, ভাইয়ে-ভাইয়ে সিংহাসন লইয়া টানাটানি চলিতে লাগিল। একদল যদি বা যায় কোথা হইতে আরেক দল উঠিয়া পড়ে; পাঠান, মোগল, ফরাসী, পর্তুগীজ, ইংরেজ সকলে মিলিয়া এই স্বপ্নকে উত্তরোত্তর জটিল করিয়া তুলিয়াছে। কিন্তু এই রক্তবর্ণে রঞ্জিত পরিবর্তনমান স্বপ্ন-দৃশ্যপটের দ্বারা ভারতবর্ষকে আচ্ছন্ন করিয়া দেখিলে যথার্থ ভারতবর্ষকে দেখা হয় না। ভারতবাসী কোথায়—এ সকল ইতিহাস তাহার কোন উত্তর দেয় না।" ইতিহাসের সম্বন্ধে এই প্রশ্নগুলো রেখেছেন রবীন্দ্রনাথ।

আর এই প্রশ্নকে সামনে রেখে ইতিহাসকে অনুশীলন করতে গিয়ে আমরা দেখতে পাই, একটা ভাঁওতার উপর দাঁড়িয়ে আছে আমাদের এই গোটা সমাজটা: স্কুল, কলেজ,বিশ্ববিদ্যালয়ে শিক্ষকমশাই আর অধ্যাপকরা যা পড়ান, সব শোষক শ্রেণীর স্বার্থে বানান ইতিহাস। এ ছাড়া ঐতিহাসিক বস্তুবাদ আমাদের এই শিক্ষাই দেয় যে, ইতিহাস সৃষ্টি করেন জনগণ, তাঁদের সংগ্রামের মধ্য দিয়ে! কোন রাজা-মহারাজা, নবাব-সুলতান ইতিহাস সৃষ্টি করেন না! কিন্তু সাম্রাজ্যবাদের স্বার্থবাহী শিক্ষায়তনগুলো এই সত্যকে আমাদের শিখতে দেয় না।

তাই আজ আমাদের সম্মুখে যে কঠিন সংগ্রামের দিনগুলো অপেক্ষা করে আছে, সেই সংগ্রামী পথকে আরো প্রসার করে দিতে হলে, আমাদের জানতে হবে আমাদের সংগ্রামী ঐতিহ্যকে। প্রথমেই আমাদের স্মরণ করতে হবে

দু'শো বছরের সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রামের বীরত্বপূর্ণ কাহিনীগুলোকে। আমাদের পূর্ব-পুরুষরা শুধুমাত্র আপোস করেই বাঁচবার চেষ্টা করেননি, ভারতবর্ষের দু'শো বছরের ইতিহাস এই কথাই বলে। বারে বারে কৃষক সম্প্রদায় রক্তক্ষয়ী সংগ্রামের মধ্যে দিয়ে আজকের সংগ্রামের পথ প্রস্তুত করে গেছেন। তাঁদের নিষ্ঠা আর আত্মত্যাগের মধ্যে দিয়েই আজ আমরা সত্যের সন্ধানে বেড়িয়ে পড়েছি। কখনো তাঁরা জিতেছেন, কখনো বা তাঁরা মূল লক্ষ্য সঠিক না থাকার দরুণ আর সার্থক নেতৃত্বের অভাবে হেরেছেন। এই হার-জিতের মধ্যে দিয়েই তাঁরা কিন্তু আমাদের মধ্যে এখনো বেঁচে আছেন। আজও যখন কোন সংগ্রামের পথে আমরা এগিয়ে যাই, প্রথমেই আমাদের স্মরণ করিয়ে দেয়, সাম্রাজ্যবাদ ও তার দেশীয় তাঁবেদার সামন্ত প্রভুদের নির্যাতনের কথা। সেই সংগে মনে করিয়ে দেয় যুগে যুগে এই মুনাফাখোর শত্রুদের বিরুদ্ধে বিপ্লবী কৃষকশ্রেণী নানা ভাবে রুখে দাঁড়িয়েছেন। আর জনগণের বন্ধুর ভেকধারী একদল সাম্রাজ্যবাদের তাঁবেদার এইসব সংগ্রামের স্ফুলিংগকে বারে বারে ব্যর্থ প্রমাণ করার চেষ্টা করেছে---উদ্দেশ্য-বিহীন বলতেও ছাড়েননি। এই সব মুখোশধারী বদস্বভাবের ভদ্রলোকদের কথায় কিন্তু মেহনতী মানুষ তাদের সংগ্রামের পথ পরিত্যাগ করেননি। তাঁরা কোথাও বা স্ফুলিংগ, কোথাও বা দাবানল সৃষ্টি করেছেন। আর এই সব সংগ্রামের প্রেরণা থেকেই নাট্যকার সেই সেই যুগের সংগ্রামের কাহিনী নাটকে রূপায়িত করে নিপীড়িত মানুষকে উদ্বুদ্ধ করার চেষ্টা করেছেন, পরবর্তী কালের মানুষের সামনে রেখে গেছেন পথের নিশানা। যদিও এই সব বিপ্লবী মেজাজের নাটকের সংখ্যা খুবই কম, তবুও উত্তরাধিকার সূত্রে যা পেয়েছি তাই নিয়েই আমরা আমাদের ভবিষ্যৎকে গড়ে তুলতে চাই।

## ॥ নীল বিদ্রোহ ও নীল দর্পণ ॥

উনবিংশ শতাব্দীর প্রথম দিকে ইংলণ্ডের শিল্পবিপ্লব দ্রুত গতিতে এগিয়ে যাওয়ার ফলে ভারতবর্ষ, শিল্পোন্নত ইংলণ্ডের কাঁচামালের উৎপাদনের ক্ষেত্র ও পণ্য বিক্রয়ের বাজার রূপে আসাধারণ গুরুত্ব লাভ করে। আর সে জন্য সাম্রাজ্যবাদ নিজের কাঁচামাল রপ্তানীর জন্যে ধীরে ধীরে ভারতকে তাদের উপনিবেশে পরিণত করে। আর এই উপনিবেশ ব্যবস্থায় ইংরেজ দস্যুরা শোষণের নতুন কায়দা আবিষ্কার করে। আর সেই সুযোগেই বাংলার সামন্ত গোষ্ঠি লুণ্ঠনের এক নতুন পথের সন্ধান পেয়ে গেল। ইংরেজ, বাঙালী জমিদার গোষ্ঠি আর নীলকরের দল চাষীর লাল রক্ত শুষে নীল করে দিল, আর এই নীল থেকেই একচেটিয়া মুনাফার পাহাড় গড়ে তুললো। নীলকর সাহেবরা মোটা টাকা দিয়ে জমিদারদের কাছ থেকে দীর্ঘ সময়ের জন্য জমি ভাড়া করে নীলের চাষ আরম্ভ করল। আর অগ্রিম কিছু দাদন দিয়ে চাষীদের বাধ্য করল ক্রীতদাস হতে। এই সব জঘন্য চুক্তিপত্রে স্বাক্ষর করতে যদি কোন চাষী আপত্তি জানাত, তার ব্যবস্থা ছিল লাঠি, গুলি আর জেল। এই চুক্তি অনুযায়ী নির্দিষ্ট পরিমাণ নীল না দিতে পারলে তাদের উপর হতো অমানুসিক শাস্তি, জরিমানা আর আজীবন দাসত্ব।

নীলকরদের হাতে থাকত পাইক, বরকন্দাজ, কয়েদখানা, নানাপ্রকার শারীরিক শাস্তির ব্যবস্থা। যে সব চাষী এই জুলুমবাজীর বিরুদ্ধে গর্জে উঠবার চেষ্টা করত সেই সব চাষীদের গুলি করে হত্যা করার জন্যে অসংখ্য বন্দুক আমদানী করা হত। এক কথায় বলা যায়—নীলকর দস্যুরাই ছিল বাংলার আসল শাসক ও মালিক।

এই ভাবে চলতে লাগল বাংলার নিরীহ চাষীদের উপর নীলকর সাহেবদের ও সামন্ত প্রভুদের পৈশাচিক তাণ্ডব। নীলকরদের সর্বগ্রাসী ক্ষুধার আগুনে সোনার বাংলা ছারখার হয়ে গল!

চির বিদ্রোহী বাংলার চাষী কিন্তু এই অত্যাচার নীরবে মেনে নিলো না। দেশকে বাঁচানোর জন্যে, সাম্রাজ্যবাদি শোষণ-শাসনের শৃঙ্খল থেকে নিজেদের মুক্ত করার জন্য জীবন পণ সংগ্রাম শুরু করলেন।

ইংরেজরা যখন দেখল শুধুমাত্র অত্যাচার করেই মুনাফা লোটা সম্ভব নয়, তখন তারা ম্যাজিষ্ট্রেটের কোর্ট দেখিয়ে দিল, সেখানে নাকি ন্যায্য বিচার হয়! সেদিন জনসাধারণ নিজেদের অভিজ্ঞতা দিয়েই বুঝতে পারল, সাম্রাজ্যবাদসৃষ্ট ঐ কোর্টে বিচারের নামে প্রহসন-ই হয়, বিচার হয় না। তখন তারা বৃথা সময় নষ্ট না করে ঝাঁপিয়ে পড়ল সশস্ত্র বিপ্লবের পথে। ঐ পথই যে সশস্ত্র রাজশক্তির হাত থেকে মুক্তির একমাত্র পথ, সেটা তারা সেদিন বোঝবার চেষ্টা করেছিল।

দীনবন্ধু মিত্রের শিল্পী-মনকে এই পীড়ন, নিষ্পেষণ ও নির্যাতনের রূপ ব্যাকুল করে তুলেছিল, আর তাই তাঁর দরদী মন নিয়ে এই মহৎ জীবন কাব্যকে তিনি সৃষ্টি করেছিলেন। আর সেই সংগেই বাস্তব জীবন ভিত্তির উপর সাহিত্য রচনার ভিতর দিয়ে বাংলা সাহিত্যের নবযুগ আরম্ভ হল, নীলদর্পণের মধ্য দিয়েই। ভদ্র সমাজে যাদের সুখ-দুঃখের কথা এতদিন অপাংক্তেয় ছিল, গল্পে-উপন্যাসে, নাটকে যাদের প্রবেশের দরজা এতদিন বন্ধ ছিল, দীনবন্ধু মিত্রই সেই সব সর্বহারা মানুষদের মঞ্চে এনে দাঁড় করিয়ে দিলেন, তাঁদের জীবন সত্যকে তুলে ধরার জন্যে।

এই 'নীলদর্পণ' দিয়েই বাংলাদেশে পেশাদার রঙ্গমঞ্চের সৃষ্টি (১৮৭২) হয়। অর্দ্ধেন্দু শেখর মুস্তাফি প্রমুখেরা কলকাতায় ন্যাশন্যাল থিয়েটার স্থাপন করে সর্বপ্রথম জনসাধারণের কাছে টিকিট বিক্রি করে যে নাটক অভিনয় করেছিলেন তা হলো নীলদর্পণ। এর আগে কলকাতায় যে সব নাটক অভিনয় হতো তাতে সাধারণের প্রবেশাধিকার ছিল না, ধনী ও উচ্চশ্রেণীর পেটোয়া কর্মচারীরাই নাটক দেখতে পারতেন। তাই 'নীলদর্পণ' শুধুমাত্র সাধারণ মানুষকে নিয়েই প্রথম নাটক নয়, এ নাটক বৃহত্তর জনসাধারণের নাটক হয়ে আছে। তাই

আচার্য গিরীশচন্দ্র দীনবন্ধুকে "বাংলার রঙ্গালয়ের স্রষ্টা" বলে অভিহি করেছেন।

'নীলদর্পণ' নাটকে যারা অভিনয় করতেন তাদের প্রতিমুহূর্তে পুলিশে লাঞ্ছনা আর অপমানের আশঙ্কা নিয়েই তা করতে হত! তবু কিন্তু শিল্পী অভিনয় বন্ধ করেননি! একদা বিদ্যাসাগর মশাই 'নীলদর্পণ' অভিনয় দেখতে দেখতে রোগ সাহেবের ভূমিকায় অর্দ্ধেন্দু মুস্তাফির মাথায় যে চটি জুতা ছুড়ে মেরেছিলেন, সে জুতো আসলে আঘাত করেছিল নীলকরদের বর্বরতা বিরুদ্ধে। বিদ্যাসাগর মশাই সেদিন তাঁর তীব্র ঘৃণা প্রকাশ করেছিলে সাম্রাজ্যবাদী দস্যুদের বিরুদ্ধে। এমনি ভাবে যখন দেশ শুদ্ধ মানুষ ঘৃণায় ফে পড়ছে তখন সাম্রাজ্যবাদ আতঙ্কিত হয়ে ১৯০৮ সালে ইংরেজ বিদ্বেষী রাজদ্রোহী এই অজুহাতে 'নীলদর্পণে'র অভিনয় নিষিদ্ধ করে দেন।

সংস্কৃতির উপর সাম্রাজ্যবাদ এর বর্বরোচিত আক্রমণের একটা দৃষ্টান্ত দেও যাক্ লক্ষ্ণৌতে যখন 'নীলদর্পণ' নাটক অভিনয় হচ্ছিল তখন একদল ইংরে টমি নগ্ন তলোয়ার হাতে করে মঞ্চ আক্রমণ করেছিল! এই প্রসংগে বিনোদিন দাসী লিখেছিলেন—রোগ সাহেবের ক্ষেত্রমণির উপর অত্যাচারের দৃ সাহেবরা নিজেদের নগ্নমূর্তি দেখে এতই উত্তেজিত হয়ে পড়েছিল যে একজ সাহেব দৌড়ে ষ্টেজের উপর উঠে তোরাপ্‌কে মারতে আরম্ভ করে।

'নীলদর্পণের' অভিনয় নিয়ে এমন অনেক ঘটনা আছে যা বলতে আরম্ভ করলে অনেক বলা যায়। এহেন বিদ্রোহী নাটকের জন্যে ইতিহাসে অনে প্রখ্যাতনামা ও স্বনামধন্য ব্যক্তিদের ইংরেজ সাম্রাজ্যবাদের হাতে জীবন বিপ হতে হয়েছিল। তাঁদের মধ্যে অন্যতম হচ্ছেন লং সাহেব, মাইকে মধুসূদন প্রভৃতি এবং আরো অনেকে।

একদিন রাত্রে 'নীলদর্পণ' লিখতে লিখতে দীনবন্ধু মেঘনা নদী পার হচ্ছিলেন হঠাৎ নদীর উত্তালরূপ দেখা দিল! নৌকায় জল উঠতে আরম্ভ করল; সেদিন সেই গভীর রাত্রে দীনবন্ধু নিজের জীবন বিপন্ন করেও ঐ

াণ্ডুলিপিটা মাথার উপর ধরে বাঁচিয়ে রেখেছিলেন। আর সেই সযত্নে রক্ষিত াণ্ডুলিপিটাই পরবর্তিকালে একটা বিদ্রোহের সৃষ্টি করল। সেদিন সাম্রাজ্যবাদী শাষণের বিরুদ্ধে সাধারণ মানুষের মনেএকটা জলন্ত ঘৃণার সৃষ্টি করেছিল,যে-ঘৃণা াজ আমাদের মনে আগুন জালিয়ে দেয়। তাই 'নীলদর্পণ আজো দিকে দিকে াভিনয় হওয়া উচিত মনে করেই আমরা এই সংকলনে সংকলিত করলাম। ই নাটকটিই ভারতীয় গণনাট্য সংঘ বিভিন্ন যায়গায় অভিনয় করেছে ও যথেষ্ট মালোড়নের সৃষ্টি করেছে। আজো যাতে এই নাটকটি সকলে অভিনয় রতে পারেন, সেই ভেবেই এই অমর বিদ্রোহী নাটকটিকে আজকের াট্যরসিকদের হাতে তুলে দিলাম। যদিও মূল নাটক থেকে অনেক লিত অবস্থাতেই ছাপতে হল, তবুও আমরা বিশ্বাস করি, এই বিদ্রোহের াগুণ নিবতে দেওয়া উচিত নয়। সেই আগুন জালিয়ে রাখার তাগিদেই ই নাটকটিকে নাট্যানুরাগিদের হাতে তুলে দিচ্ছি। একথা ভুলে গেলে লবে না যে, সাম্রাজ্যবাদ আজো ভারতকে নতুন নতুন কৌশলে শোষণ রছে, তাই 'নীলদর্পন' আজো বেঁচে আছে এবং বেঁচে থাকবে এবং আগামী িনে আরো হাজার হাজার 'নীলদর্পনে'র সৃষ্টি হবে! আজকের নাট্যকারদের কাছে 'নীলদর্পন' হয়ে থাক নাটক লেখার আদর্শ!

'নীলদর্পন' আলোচনা করতে গিয়ে সমস্ত ঘটনা তন্ন-তন্ন করে বিশ্লেষণ করতে গিয়ে একটা সার কথায় আসা গেল, যে নাট্যকার শ্রেণী-শত্রুর হাতে নির্যাতিত হন না বা মৃত্যু বরণ করেন না; সে নাট্যকার জাত নাট্যকার নয়।

# ॥ প্রাক্ স্বাধীনতা পর্ব ঃ ও দুঃখোর ইমান ॥

দ্বিতীয় বিশ্বযুদ্ধের দামামা বাজা সবে মাত্র থামতে শুরু করেছে, ১৩৫০ এর দুর্ভিক্ষের করাল ছায়া দেখা দিয়েছে সারা বাংলা জুড়ে। বিশ্বজুড়ে সাম্রাজ্যবাদ ঔপনিবেশিক দেশগুলো নতুন নতুন কায়দায় শোষনের জাল বিস্তার করতে লাগল। অপর দিকে শ্রমিকশ্রেণী ও সংগ্রামী জনসাধারণ সাম্রাজ্যবাদ সৃষ্ট এই দুর্ভিক্ষের মোকাবেলার মধ্য দিয়ে সাম্রাজ্যবাদ-বিরোধী সংগ্রামকে এগিয়ে নিয়ে যেতে অগ্রসর হচ্ছিল, শ্রমিক শ্রেণীর পার্টিগুলি সংশোধনবাদী চিন্তাধারা আর কার্যকলাপ সেদিনের সেই অপূর্ব গণ আন্দোলনকে পেছু-টানার ফলে আন্দোলন আর বেশি দূর এগোতে পারল না। সেদিন সাম্রাজ্যবাদের জোয়াল থেকে দেশকে মুক্ত করার পথে অগণিত বিপ্লবী জনসাধারণ যে ভাবে ঝাঁপিয়ে পড়েছিল তাতে সাম্রাজ্যবাদ ও ধনিক শ্রেণীর দালালরা আতঙ্কগ্রস্ত হয়ে পড়েছিল। দিকে দিকে আন্দোলন আর ধর্মঘটের মধ্যে দিয়ে একটা নতুন উদ্দীপনা দেখা দিয়েছে। এসব দেখে সাম্রাজ্যবাদ আর সামন্ততন্ত্রের দালালরা সুযোগ বুঝে সংগে সংগে তাদের বুলি পাল্টে ফেলল। তারাও ঘোষণা করল, সমাজতন্ত্রই হচ্ছে বাঁচার একমাত্র পথ তবে ভারতীয় সমাজতন্ত্রের একটা বৈশিষ্ট্য আছে। আমাদের এই সনাতন সভ্যতার দেশে শ্রেণী-সংঘর্ষের কোন স্থান নেই। আমরা বড়লোক, গরীবলোক কোন এক আধ্যাত্মিক উপায়ে একত্র হয়ে এক নতুন সমাজ গড়ে তুলব। তার আগে ১৯৩৪ সালে যুক্তপ্রদেশের কয়েকজন প্রধান জমিদারকে গান্ধিজী বলেছিলেন যে, তাদের সম্পত্তির উপর হস্তক্ষেপ করলে তিনি তাদের পক্ষে লড়বেন। "আমি যে রামরাজ্যের স্বপ্ন দেখি সেখানে রাজাও থাকবে, ভিখিরীও থাকবে।"

১৯৪৩-৪৬ সালের মধ্যে গ্রামে গ্রামে না খেতে পাওয়া কৃষকরা ধানের

খানা লুঠ করেছেন। ভুখা-মিছিলে আকাশ-বাতাস কাঁপিয়ে তুলেছেন। হাজার হাজার কৃষকরা নতুন করে সংগ্রাম করেছেন।

শিল্পী সাহিত্যিকরাও কিন্তু চোখ-বুজে বসে থাকেনি। তাইতো আমরা দেখতে পাই ভারতীয় গণনাট্য সংঘ 'নবান্নে'র মধ্য দিয়ে বাংলা অপেশাদারী নাট্য আন্দোলনে নতুন আলোড়ন সৃষ্টি করল। সেই সময়ে পেশাদারী রঙ্গমঞ্চেও যে বৈপ্লবিক পরিবর্তন দেখা দিল তা হচ্ছে শিশির ভাদুড়ীর নেতৃত্বে তুলসী লাহিড়ীর "দুঃখীর ইমানে"র মাধ্যমে। পঁচাশি বছর আগে এমনি ডিসেম্বর মাসে তবে ১২ই নয় ৭ই, যে দিন কলকাতার জনগণের প্রথম নাটক দেখার অধিকার জন্মাল 'নীলদর্পনে'র মধ্য দিয়ে। পঁচাশি বছর পরে সেই পেশাদারী মঞ্চে আবার সংগ্রামী মানুষরা এসে জমায়েত হল। বড়লোকদের প্রেমের কচকচানি সরিয়ে দিয়ে খেটে খাওয়া মানুষদের মঞ্চে দেখতে পেলাম। নতুন জীবনের নতুন প্রশ্ন আমাদের সামনে হাজির হল।

তুলসীদা তার 'দুঃখীর ইমান' বই সম্পর্কে বলেছেন, "ধনতান্ত্রিক সভ্যতার চরম পরিণতি মন্বন্তরের দিনে এই চিরবঞ্চিত ও অবজ্ঞাতর দল, যারা ধনলোভীর লাভের যূপকাষ্ঠে বলি হয়েছেন, তাঁদের ছবি আঁকতেই এই নাটকের সৃষ্টি। কৃতজ্ঞতা স্বীকারের জন্য এই নাটকটি উৎসর্গ করেছি তাঁদেরই হাতে।" তুলসীদা'র লেখনীর মধ্যে আর একটা প্রশ্নের হাজির করেছেন নাট্যাচার্য শিশির ভাদুড়ী। একদিন মহলার সময়ে তিনি তুলসীদাকে প্রশ্ন করেন, "নাটকটি আপনি ইনস্পায়ার্ড হয়ে লিখেছিলেন? না, সব কিছু চিন্তা করে প্ল্যান করে লিখেছিলেন?"—প্রশ্নটা এসেছিল তাঁর সু-সমালোচক মন থেকে। তুলসীদা' উত্তর দিয়েছেন, "চিন্তা ও প্ল্যান করেছি যে অবস্থায় যাদের দেখে, পঞ্চাশের মন্বন্তরে তাঁদের অনেকেই এই হতভাগ্য দেশ থেকে চিরবিদায় নিয়েছেন। যাঁরা আজও বেঁচে আছে, তাঁরা রাত্রির সাধনা করে প্রভাতকে বরণ করে আনবেন, এই আশায় উন্মুখ হয়ে দিগন্তে চেয়ে আছি, কবে এই মেকী সভ্যতার দম্ভ দূর হবে, কবে শাসন সংরক্ষণের নামে

হৃদয়হীন শোষণের অবসান হবে?" শেষের এই প্রশ্নটা ছিল তুলসীদা হৃদয়গ্রাহী প্রশ্ন, তাইতো তিনি নাটকের পাত্র পাত্রীদের সংগ্রামে দৃষ্টিভঙ্গি দিয়ে বিচার করেছেন। থানায় গিয়ে ধর্মদাস বলছেন, "এই দারোগাবাবু আপনার এই যে চেহারা, জামাকাপড় এতো আমাদেরই রক্ত নিংড়ে তৈরি হয়েছে!" তাই তো তিনি না খেতে পাওয়া মানুষদের দিয়ে বলাতে পেরেছেন, 'ঠাকুর যে আমাদের খাওয়াবে, তাহলে আমরা সারাদি খাটি অথচ আমরা কেন খেতে পাইনা?

অবশ্য নাটক যেখানে শেষ হয়েছে সেখানে অনেকে অনেক প্রশ্ন আনতে পারেন। আসলে ততকালীন রাজনীতির প্রভাব নাট্যকারকে বাধ্য করেছে ঐ অবস্থাতেই শেষ করতে। তিনি ছিলেন স্রষ্টা। খেটে খাওয়া মানুষের প্রতি ছিল তাঁর দরদী মন আর বুকভরা ভালোবাসা। তাই তো "দুঃখী ইমান" দারিদ্র্য পিষ্ট কৃষক সমস্যার জীবন্ত নাটক হয়ে উঠেছে, সার্থ শিল্প হয়ে উঠেছে। বাংলার না খেতে পাওয়া মানুষের জীবনকাব্য হয়ে উঠেছে "দুঃখীর ইমান"।

# ॥ উত্তর-স্বাধীনতা কাল ও আমার মাটি ॥

১৯৪৬-৪৭ সাল-এর যুগটাকে বলা যেতে পারে অগ্নিবর্ষী যুগ। চতুর্দিকের ণ-আন্দোলনের ঢেউকে যখন কোন শক্তিই আর রুখতে পারছিল না, কান নেতার ভাঁওতাই যখন আর বিপ্লবী জনগণ মানতে চাইল না, তখন সাম্রাজ্যবাদ নতুন চাল চালল। দেশকে ভাগাভাগি করে "স্বাধীন" রে দিল, বৃটিশ অফসার চলে গিয়ে সেখানে এসে দাঁড়াল ভারতীয় অফিসার। কোন কোন কোম্পানীতে একজন করে ভারতীয় মালিকও ষ্টি হলো। ক্লাইভ ষ্ট্রীটের নাম পাল্টে হল নেতাজী সুভাষ রোড। কন্তু াইভ ষ্ট্রীটের ঐ বড় বড় অট্টালিকাগুলোতে যারা ব্যবসা ফেঁদে বসে আছে, 'শো বছর আগে যারা ভারতের মাটিতে ব্যবসা করতে এসেছিল, ারা কিন্তু ঠিকই রয়ে গেল আরো পাকাপোক্তভাবেই রয়ে গেল। এদিকে ামে-গ্রামে সামন্ততান্ত্রিক শোষণ বেড়েই চলল কৃষকদের ঘাড়ে চাপল দের হার। সেই সঙ্গে বেড়েই চলল জোতদার জমিদারদের অন্যায় লুমবাজি। আর শোষণের জাঁতাকলে পিষ্ট হলো ভারতের কৃষকরা, ারতের প্রতিক্রিয়াশীল শক্তি একজোট হয়ে চতুর্দিক থেকে বেঁধে ফেলল ক্টোপাসের মতো। কিন্তু কতোদিন? কতোদিন আর বাধা থাকবে রা? ভেঙ্গে ফেললো শৃঙ্খল, ছিঁড়ে ফেললো যত কুসংস্কারের জাল। ারা খুলে ফেলল স্বদেশীয়ানার মুখোশ পরা শয়তানদের দালালের খোশগুলো। তাঁদের পূর্বপুরুষদের কথা তো ভোলেনি তারা, তারা তো ভুলে য়নি দু'শো বছরের রক্তক্ষয়ী সংগ্রামের কথা। তাই তারা ঝাঁপিয়ে পড়ল লেঙ্গানায় গেরিলা যুদ্ধের মাধ্যমে, বিপ্লবী কৃষকরা স্বাধীন তেলেঙ্গানা ঘোষণা লে। কাকদ্বীপ, বরাকমলাপুর, ত্রিপুরা ও গাড়োপাহাড়ের পাদদেশে ময়মনসিংহের সুসং-পরগণার কৃষকরা সাম্রাজ্যবাদ ও সামন্ততন্ত্রের বিরুদ্ধে

সশস্ত্র লড়াইয়ের মাধ্যমে ঝাঁপিয়ে পড়ল। সাম্রাজ্যবাদ, সামন্ততন্ত্রের দেহরক্ষীর বন্দুক, মেসিনগান হাতে ছুটল কৃষকদের হত্যা করার জন্যে। শ্রমিক কৃষকের পার্টিগুলির লক্ষ্যভ্রষ্ট নীতির ফলে সাময়িক ভাবে বিপ্লবী কৃষকরা প্রতিক্রিয়াশীল শক্তির কাছে আত্মসমর্পণ করতে বাধ্য হল।

এইসব বিপ্লবী কাহিনী নিয়ে ভারতীয় গণনাট্য সংঘ-এর নাটক 'নয়নপুর' 'অহল্যা' নৃত্যনাট্য ও গান-গ্রামে গ্রামে বিপুলভাবে অভিনন্দিত হয়েছিল।

হায়! মাঠের চাষী সম্বৎসরের জমা চোখের জলের নদীর পারে পাব তুমি! বাঁধ ভাঙা বন্যায়. সর্বস্ব খুইয়ে থাক শুধু তোমার বুকভরা নিশ্বাস তাই তোমার বাঁচার দায়িত্ব তোমাকেই নিতে হবে। এদিকে নেতার ঢাকঢোল পিটিয়ে বলতে শুরু করল—জমিদারী প্রথা উচ্ছেদ হয়ে গেছে কিন্তু কার্যক্ষেত্রে দেখা গেল, সামন্ত প্রভুরা জোর-জবরদস্তি করে কৃষকদেরই উচ্ছেদ করছে! এই জমির সংগ্রামই কৃষকের বেঁচে থাকার সংগ্রাম সেই সংগ্রামে তাঁরা মরণপণ সংগ্রাম শুরু করল। তারা শ্রেণীগত ভাবে যে লড়াই শুরু করল তা নাট্যকার 'আমার মাটি"র মধ্য দিয়ে ঐ দু'শো বছরের শোষক সাম্রাজ্যবাদ-সামন্ততন্ত্রের বিরুদ্ধে ঘোষণা করল জেহাদ। চিনিয়ে দিল শত্রুকে। মনোরঞ্জন বিশ্বাস তাঁর প্রথম সংস্করণে বলেছেন, "দেশের ভূমি-সংস্কার ও কৃষক-আন্দোলনের পটভূমিকায় শুধু কৃষক-জীবনকেই কেন্দ্র করে এই নাটক লেখার প্রয়াস। বলাই-বাহুল্য পরিপূর্ণ ভূমি-সংস্কার সংগঠিত না হলে যে গোটা ভারতবর্ষের মুক্তি নেই। এই বক্তব্যকেই নাটকে উপস্থিত করার চেষ্টা করেছি। ৯৫৫ সালে এই নাটক লেখা শুরু।' বাংলার কৃষক আন্দোলনের শহীদদের স্মরণে তিনি নাটকটি উৎসর্গ করেছিলেন। এই নাটকটি বিশ্বরূপায় গিরীশ নাটক প্রতিযোগীতায় দ্বিতীয় পুরস্কার লাভ করে দিল্লীতে সর্বভারতীয় নাট্য প্রতিযোগীতায় দ্বিতীয় পুরস্কার অর্জন করে। গণনাট্যের মঞ্চ থেকে "আমার মাটি" বার বার অভিনীত হয়েছে।

কৃষক আন্দোলনের তিন যুগের তিনটি নাটক আমরা আন্দোলনমুখী নাট্যানুরাগীদের হাতে তুলে দিলাম। ভারতের কৃষক-সম্প্রদায় যে দু'শো বছর ধরে রক্তক্ষয়ী সংগ্রাম করে এসেছে তার রূপরেখা ধরে রাখার চেষ্টা করেছি। এই সংকলনে যারা আমাকে নানাদিক থেকে প্রভূত সাহায্য করেছেন, তাঁদের মধ্যে আছেন বন্ধু বীরু মখোপাধ্যায়, কালিপদ দাস, দ্বিজেন ঘোষ, মনোরঞ্জন বিশ্বাস, হাবু লাহিড়ী ও সত্যপ্রিয় বড়ুয়া।

সম্পাদনা করতে গিয়ে সুপ্রকাশ রায়ের "ভারতের কৃষক-বিদ্রোহ ও গণতান্ত্রিক সংগ্রাম", প্রমোদ সেনগুপ্তের "নীল বিদ্রোহ ও বাঙ্গালী সমাজ", হীরেন মুখার্জীর "ভারতের জাতীয় আন্দোলন" প্রভৃতি গুরুত্বপুর্ণ ঐতিহাসিক বইগুলো আমাকে নানাভাবে সাহায্যে করেছে।

সবশেষে যাঁরা এইসব নাটক অভিনয় করবেন তাঁদের কাছে আর আমরা যারা নতুন নাটক লিখতে চেষ্টা করছি তাদেরও সামনে ঐ যে—দুনিয়ার নিপীড়িত মানুষ যে মশাল জেলে এগিয়ে চলছে—তাঁরা যে বার বার ডাক দিচ্ছে! তাঁরা যে বলছে, হুঁসিয়ার, জোর হাঁকো—তোমার পেছনে জড়ো হোক, লাখো লাখো বর্শা, তীর, শাবল-কাস্তে হাতুড়ী, পুড়ে ছাড়খার হয়ে যাক্ কালো হাত! লাখো মশালের আগুন কাঁপিয়ে তলুক আকাশ-বাতাস, লোখো কণ্ঠের গর্জন আর দুর্বার পায়ের শব্দে থম্ থমে কালো ভেঙ্গে হোক চুরমার!

সুশীল দত্ত

# 'নীলদর্পণ' নাটকের অভিনয়

ন্যাশন্যাল থিয়েটারে নীলদর্পণ নাটকের অভিনয় হয় ১৮৭২ সনের ৭ ডিসেম্বর। এই অভিনয়ে কে কোন্ ভূমিকা গ্রহণ করিয়াছিলেন, তাহা অমৃত লাল বসুর স্মৃতিকথা থেকে তুলে দেওয়া হলো। সঙ্গের মন্তব্যও অমৃতলালেরই।

| | | |
|---|---|---|
| অর্দ্ধেন্দু | ... | উড্ সাহেব, সাবিত্রী, গোলক বসু, একজন চাষী রায়ৎ। |
| নগেন্দ্র | ... | নবীন মাধব। |
| কিরণ (নগেন্দ্রের ভাই) | | বিন্দুমাধব (নবীন মাধবের ভাই) |
| শিবচন্দ্র চট্টোপাধ্যায় | | গোপীনাথ দাওয়ান। |
| মতিলাল সুর | | রাইচরণ ও তোরাপ, (মতিলালের মত তোরাপ আর কেহ কখনও সাজিতে পারিল না) |
| মহেন্দ্রলাল বসু | | পদীময়রাণী। |
| শশিভূষণ দাস (বিলাতী) | | আমিন, পণ্ডিতমশাই, কবিরাজ। |
| পূর্ণচন্দ্র ঘোষ [ ? ] | | লাঠিয়াল। (ইনি বেশী দিন অভিনয় করেন নাই।) |
| গোপাল চন্দ্র দাস | | আদুরী, একজন রায়ৎ। |
| যদুনাথ ভট্টাচার্য্য | | একজন রায়ৎ। |
| অবিনাশ চন্দ্র কর | | রোগ্ সাহেব। (এই একটি পার্ট সে প্লে করিল; তেমনটি আর কেহ পারিল না। |

| | |
|---|---|
| | আমিও রোগ্ সাহেবের পার্ট প্লে করিয়াছি, কিন্তু অবিনাশের মত হয় নাই।) |
| লাক চট্টোপাধ্যায় | খালসী। |
| মোহন গাঙ্গুলী | সরলা। ( চমৎকার প্লে করিতেন। ) |
| তুলাল মুখোপাধ্যায় ( ওরফে বাবু বা কাপ্তেন বেল ) | ক্ষেত্রমণি। |
| কড়ি মুখোপাধ্যায় | রেবতী। ( এমন চমৎকার রেবতী আর কেহ কখনও হইতে পারিল না। বেচারা শেষটা পাগল হইয়া মারা গেল। ) |
| ম [ অমৃতলাল বসু ] | সৈরিন্ধ্রী। |
| াস সুর ও যোগেন্দ্র নাথ মিত্র ( ইঞ্জিনিয়ার ) | ষ্টেজের অধ্যক্ষ। ( ইহারাই পরে ষ্টার থিয়েটারের বাড়ী তৈয়ারী করিয়াছেন।) |
| ত্তক চন্দ্র পাল | dresser. |
| ন্দ্র বন্দ্যোপাধ্যায় | কমিটির সেক্রেটারী। |
| ী মাধব মিত্র | কমিটির প্রেসিডেণ্ট। ( ইনি যে থিয়েটারের বিষয় বেশী কিছু বুঝিতেন, তাহা নহে। আপিসে চাকরী করিতেন, বয়সে বড়, মুরুব্বি হইবার উপযুক্ত বলিয়া বিবেচিত হইলেন। তাঁহাকে থিয়েটারে সাজিবার জন্য কখনও অনুরোধ করা হয় নাই। ) |

# নীল দর্পণ

## প্রথম অঙ্ক

### প্রথম দৃশ্য

[ গোলোক বসুর বাড়ীর রোয়াক ]

গোলোক ও সাধুচরণ

সাধু ॥ [ নেপথ্যে ] কত্তামশাই—কত্তামশাই— ঢোকে ]

গোলোক ॥ —কে? কে?? সাধু—বস—

সাধু ॥ নাঃ, আর এদেশে থাকা না, থাকতি আর দেবে না কত্তামশাই, দেখতিছেন কি—

গোলোক ॥ বুঝি সাধু কিন্তু দেশ ছেড়ে যাওয়া কি মুখের কথা—এখানে আমার সাতপুরুষের বাস—স্বর্গীয় কত্তারা যে জমিজমা করে গিয়েছেন তাতে কখনও পরের চাকুরী করতে হয় নি। যে ধান জন্মায় তাতে সম্বচ্ছরের খোরাক হয়। হাল, লাঙ্গল, জোত গাঁতি কিছুরই কি আমার অভাব ছিল! আমার সোনার স্বরপুর—এমন সুখের বাস ছাড়তে কার প্রাণ না কাঁদে সাধু?

সাধু ॥ এখনও সুখির বাস। আপনার বাগান গেছে—আজ গাঁতিও যায় যায়—তিন বচ্ছর সাহেব পত্তনী নেছে এর মধ্যি গাঁখানা একেবারে ছারখার করে দেছে—। দক্ষিণ পাড়ার মোড়লদের বাড়ীর দিকি চাওয়া যায় না। কি ছিল আর কি হয়েছে! ধানের ভূঁয়ে নীল করেনি বলে মেজ সেজ দু ভাইকে ধরে সাহেব ব্যাটা আর বচ্ছর কি মারটাই না মারলে! ওই চোটেই তো দুই মোড়ল গাঁছাড়া হল। তা কত্তামশাই—

গোলোক ॥ বড় মোড়োল না তার ভাইদের ফিরিয়ে আনতে গিয়েছিল?

সাধু ॥ হুঁ তারা বলেছে ঝুলি নিয়ে ভিক্ষে করে খাব তবু ও গাঁয়ে আর বসত করব না। বড় মোড়লও এখন পালাবার জোগাড়ে আছেন। তা কর্ত্তামশাই, আপনিও দেশের মায়া ত্যাগ করুন। গতবারে আপনার ধান গিয়েছে—এবারে আপনার মান যাবে।

গোলোক ॥ মান? মান যাবার আর বাকী কি সাধু! পুষ্করিণীর চারপাড়ে চাষ দিয়েছে, নীল করবে দখল। তাহলেই মেয়েদের পুকুরে যাওয়া বন্ধ হল। সাহেব ব্যাটা বলেছে যদি পূবমাঠের ধান জমি ক'খানাতে—নীল না বুনে তবে নবীন মাধবকে সাতকুঠের জল খাওয়াবে-- আর আমাকে বুড়ো বয়সে মোকদ্দমায় ঝোলাবে। শুনেছ কথা শুনেছ—

সাধু ॥ বড়বাবু নাকি কুঠি গিয়েছেন?

গোলোক ॥ সিধে গিয়েছেন—প্যায়দায় ধরে নিয়ে গেছে।

সাধু ॥ বড়বাবুর কিন্তু ভ্যালা সাহস। সেদিন সাহেব বললে—যদি আমীন—খালাসীর কথা না শোন আর দাগ দেওয়া জমিতে নীল না কর, তবে তোমার বাড়ী—উপড়ে বেত্রবতীর জলে ফেলে দেব—আর তোমাকে কুঠীর গুদোমে ধান খাওয়াব। তাতে বড়বাবু বললেন—গত সনের পঞ্চাশ বিঘে নীলের দাম চুকিয়ে না দিলে এবছর এক বিঘাও নীল করব না, তাতে প্রাণ পর্যন্ত পণ—বাড়ী কোন ছাড়।

গোলোক ॥ তা না বলেই বা করে কি বল। পঞ্চাশ বিঘে ধান হলে আমার সংসারের কিছু কি আর ভাবনা থাকত। তাও যদি নীলের দামটা চুকিয়ে দেয় তবু—অনেক কষ্ট লাঘব হয়। [ নবীনমাধবের প্রবেশ ]
কি বাবা কি করে এলে?

নবীন ॥ আজ্ঞে আমি অনেক করে বললাম—কিন্তু তিনি কিছুতেই বুঝলেন না। সাহেবের সেই এক কথা—পঞ্চাশ টাকা নিয়ে ষাট বিঘে নীলের লেখা পড়া করে দাও—পরে একসঙ্গে দু' সনের হিসাব চুকিয়ে দেওয়া যাবে।

গোলোক ॥ ৬০ বিঘে ? না না তা কি করে হবে। ৬০ বিঘে জমি নীল করতে হলে অন্ন ফসলে হাত দিতে পারা যাবে না। অন্ন বিনাই মারা যেতে হবে।

নবীন ॥ আমি বললাম, সাহেব, আমাদের লাঙল, জমি সবই আপনি নীলের কাজে লাগান—আমাদের সম্বচ্ছরের আহার দেবেন—আমরা মাইনে চাই না। তাতে তিনি উপহাস করে বললেন—তোমরা তো যবনের ভাত খাও না।

সাধু ॥ যারা পেটভাতায় কাজ করে তারাও আমাদের থেকে সুখী।

গোলোক ॥ লাঙল প্রায় ছেড়েই দিয়েছি—তবুও নীল করা ঘোচে না। নাছোড় হলে আর হাত কি ? সাহেবের সঙ্গে বিবাদ তো আর সম্ভব নয়। বেঁধে মারে—সয় ভাল—কাজে কাজেই করতে হবে।

নবীন ॥ আমি—মকদ্দমা কোরব।

গোলোক ॥ এঁ্যা—

নবীন ॥ হঁ্যা, আমি মকদ্দমা করব।

[ আদুরীর প্রবেশ ]

আদুরী ॥ মা ঠাকরুণ যে বকতি লেগেছে—কত বেলা হল—আপনারা নাবা খাবা করবা না ? [ প্রস্থান ]

সাধু ॥ কর্ত্তামশাই—এর যা হোক একটা বিধি ব্যবস্থা করেন—না হলে আমরা যে মারা যাই—

গোলোক ॥ বিধি ব্যবস্থা—কিন্তু নবীন যে বললে—

নবীন ॥ [ যেতে যেতে ফিরে ] হঁ্যা আমি মকর্দ্দমা করব। [ প্রস্থান ]

গোলোক ॥ না—না—মকর্দ্দমা না—নবীন, না না মকদ্দমা না।

[ বেরিয়ে যায়— ]

* * *

## দ্বিতীয় দৃশ্য

[ সাধুচরণের বাড়ী— । লাঙ্গল কাঁধে রাইচরণ ঢোকে ]

রাই ॥ [ লাঙ্গল কাঁধ থেকে নামিয়ে ] আমিন স্মুন্দি যেন বাঘ, যে রোখ করে মোর দিকি আসছিল, বাবারে. মুই বলি মোরে বুঝি খালে। শালা কোন কথাই শোনলে না, জোর করেই শাঁপোলতলার পাঁচকুরো ভুইতি দাগ মারলে। [ ক্ষেত্রমণির প্রবেশ ]

এই ক্ষেত্তর, দাদা বাড়ী এয়েছে ?

ক্ষেত্র ॥ বাবা বাবুদের বাড়ী গিয়েছে।

রাই ॥ কেন বাবুদের বাড়ী গেছে ?

ক্ষেত্র ॥ তা মুই কি জানি—কী বকছ কী ?

রাই ॥ বক্চি আমার মাথা। এট্টু জল আন দিনি খাই, চেষ্টায় ছাতি ফেটে গেল ! সমুন্দিরে এক করে বললাম তা কিছুতেই শোনলে না।

[ ক্ষেত্রর প্রস্থান। সাধুর প্রবেশ ]

সাধু ॥ রাইচরণ এত সকালে যে বাড়ী আলি এ্যাঁ ?

রাই ॥ দাদা—আমিন শালা শাঁপোলতলার জমিতে দাগ মারিছে।

সাধু ॥ মারিছে দাগ ?

রাই ॥ জমি তো নয় যেন সোনার চাঁপা। এক কোণ কেটে মহাজন কাত করতাম। রাত পোহালে যে দু'কাঠা চালের খরচ—গোড়ার নীলি কল্লে কি বলদিনি য়্যাঁ ?

সাধু ॥ ঐ ক'বিঘে জমির ভরসাতেই তো থাকা, তাই যদি গেল, তবে আর যে দু'এক বিঘে জমি নোনাফেণা আছে তাতে তো আর ফলন নেই। আর নীলের জমিতে লাঙ্গল থাকবে তো কারকিতিই বা করব কখন ? কাল হাল গরু বেচে, গা'র মুখে ঝাঁটা মেরে বসন্তবাবুর জমিদারীতে চলে যাব।

[ ক্ষেত্র ও রেবতীর প্রবেশ ]

তা তুই আমিনেরে কি বলে আলি ?

রাই ॥ মুই বলব কি, অমিতি দাগ মারতি লাগলো, মোর বুকে য্যান বিদে—কাঠি পুরয়ে দিতি লাগলে। মুই পায় ধল্লাম। ট্যাকা দিতি চালাম, তো কিছুতেই শোনলে না। বলে—যা তোর বাড বাবুর কাছে যা, তোর বাবার কাছে যা। মুই ফৌজদারী করব বলে শেসোয়ে এসেছি।

[ আমিন ও দুইজন পেয়াদার প্রবেশ ]

আমিন ॥ বাঁধ বাঁধ এই রেয়ে শালাকে বাঁধ।

রেবতী ॥ ওমা! একি ইঁ্যাগা বাঁধো কেন? কি সব্বনাশ, তুমি দেঁড়োয়ে—দেখছ কি, যাও বড় বাবুকে ডেকে আনো।

আমিন ॥ আনাচ্ছি! তোমাকেও যেতে হবে। দাদান নেওয়া রেয়ের কম নয়। চ্যারা সইতে অনেক সইতে হয়। তুই লেখাপড়া জানিস তোকে খাতায় দস্তখত করে দিয়ে আসতে হবে।

সাধু ॥ আমিন মশাই, এরে নীলির দাদন না বলে, নীলির গাদন বলি ভাল হয় না?

আমিন ॥ তা বেশ তো, গাদনই হলো? [ ক্ষেত্রর দিকে নজর যায় ] এ ছুড়িও তো মন্দ নয়! এমন মাল পেলে ছোট সাহেব তো লুফে নেবে। নিজের বোন দিয়ে বড পেস্কারী পেলাম তো এরে দিয়ে দেখা যাক।

রেবতী ॥ ক্ষেত্তর, যা তুই ঘরে যা। [ ক্ষেত্রর প্রস্থান ]

আমিন ॥ কই কী হল নে চল।

রেবতী ॥ [ হাতের ঘটি দেখিয়ে দেয় ] ওযে, এটু জল খেতে চেয়েলো। ও আমিন মশাই, তোমার কি মাগ ছেলে নাই—কেবল লাঙল রেখেছে আর এই মার পিঠ? দোহাই সাহেবের, ওরে চাড্ডি খাইয়ে নিয়ে যাও। ও অমীন মশাই ও [ ধাক্কা লেগে জলের ঘটি পড়ে যায়। আমিনরা চলে যায়। ক্ষেত্র ঢুকে ওদের দিকে চেয়ে থাকে ]

* * *

## তৃতীয় দৃশ্য

[ বেগুনবেড়ের কুঠী, গোপী ও উড ]

উড ॥ Oh! No No.

গোপী ॥ হুজুর, আমি কি করতিছি, আপনি সর্ব্বক্ষণ ও তো দেখছেন। উঠি সেই কোন প্রত্যুষ্যে, আর বাসায় ফিরি তিন প্রহরের সময়। কোনমতে হুটো মুখে দিয়েই আবার দাদনের কাগজপত্র নিয়ে বসি। তাতে কোন দিন রাত দুপুরও হয়, কোনদিনও বা একটা বাজে।

উড ॥ তুমি শালা বড় নালায়েক আছ। স্বরূপুর, শ্যামনগর, শান্তিঘাটা এ তিন গাঁয়ে কিছু দাদন হল না। শ্যামচাঁদ বেগর তোম দরস্ত হোগা নেই।

গোপী ॥ ধর্ম্মাবতার, অধীন হুজুরের চাকর। আপনিই অনুগ্রহ করে পেস্কারী থেকে দেওয়ানী দিয়েছেন। হুজুর মালিক, মারিলিও মারতি পারে, কাটলি কাটতি পারেন। এখন কথা হল যে এই কুঠির কতকগুলি প্রবল শত্রু হয়েছে, তাদের শাসন ব্যতীত নীলের মঙ্গল হওয়া দুষ্কর।

উড ॥ আমি না জানিলে কেমন করিয়া শাসন করিতে পারে? টাকা, গুডা, লাঠিয়াল, শড়কীওয়ালা আমার অনেক আছে, ইহাতে শাসন হইতে পারে না? সাবেক দেওয়ান আমাকে শত্রুর কথা জানাইত. আমি বজ্জাতদের চাবুক দিয়াছি, গরু কেড়ে আনিয়াছে, জরু কয়েদ করিয়াছে, হা হা জরু কয়েদ করিলে শালা লোক বড় শাসিত হয়। বজ্জাতিকা বাত হাম কুছ শুনা নেহি। তুমি বেটা লক্ষীছাড়া আমাকে কিছু বলো নাই—তুমি শালা বড নালায়েক আছে। দেওয়ানী কাম কায়েটকা হায় নেই বাবা, তোমাকে জুতি মারকে নিকাল দেকে হাম এক আদমী ক্যাওটকো এ কাম দেগা।

গোপী। ধর্ম্মাবতার, যদিও বান্দা জাতিতে কায়স্থ কিন্তু কার্য্যে ক্যাওট। ক্যাওটের মতই কর্ম্ম করতিছি। যোল্লাদের ধান ভেঙ্গে নীল করার

জমি এবং গোলোক বোসের সাতপুরুষের লাখেরাজ ও রাজার আমলের গাঁতি বায় করে আনতি আমি যে সকল কর্ম করেছি তা ক্যাওট কি চামারেও পারে না। তো আমার কপাল মন্দ তাই এত করেও যশ নেই।

উড॥ নবীনমাধব শালা সব টাকা চুকাইয়া চায়—উস্‌কো হাম এক কৌড়ী নেহি দেগা; উস্‌কো হিসাব দোরস্ত রাখ। বাঞ্চৎ বড মামলাবাজ, হাম দেখেগা, শালা কিস্তারা রূপেয়া লেয়। মামলাভী উস্‌কো বাপকা সাথ উস্‌কো পুরা খিলায়াগা।

গোপী॥ ধর্ম্মাবতার, ঐ একজন কুঠির প্রবল শত্রু। পলাশপুর জ্বালান মামলা কখনও প্রমাণ হত না যদি নবীন বোস ওর ভিতরে না থাকত। বেটা আপনি দরখাস্তের শমুাবিদা করে দেয়। বেটা উকীল মোক্তারদের এমন শলা পরামর্শ দিয়েছিল যে তার জোরেই হাকিমের রায় ফিরে গেল। এই বেটার কৌশলেই সাবেক দেওয়ানের ছুই বৎসর মেয়াদ হয়। আমি বারণ করেছিলাম—নবীন বাবু সাহেবের বিরুদ্ধাচরণ কোরো না, বিশেষ সাহেব তো তোমার ঘর জ্বালান নাই। তাতে বেটা উত্তর দিল—গরীব প্রজাগণের রক্ষার্থে দীক্ষিত হইয়াছি। নিষ্ঠুর নীলকরের পীড়ন হতে যদি একজন প্রজাকেও রক্ষা করিতে পারি, তাহলে আপনাকে ধন্য জ্ঞান করব। আর দেওয়ানজীকে জেলে দিয়ে বাগানের শোধ নেব। বেটা যেন পাদরী হয়ে বসেছে। বেটা এবার আবার কি জোট করতেছে তা কিছুই বুঝতে পারি না।

উড॥ তুমি ভয় পাইয়াছ। হাম বোলা কি নেই তুমি বড় নালায়েক আছ। তোমসে কাম হোগা নেই।

গোপী॥ হুজুর ভয় পওয়ার মত কি দেখলেন? যখন এ পদবীতে পদার্পণ করিছি তখন ভয়, লজ্জা, সরম, মান, মর্য্যাদার মাথা খেয়েছি। গোহত্যা, ব্রহ্মহত্যা, স্ত্রীহত্যা, ঘর জ্বালান, অঙ্গের আভরণ হয়েছে আর জেলখানাতো শিয়রে করে বসে আছি।

উড ॥ আমি কথা চাইনা কাজ চাই।

[ সাধু, রাই, আমিন ও পেয়াদার প্রবেশ ]

এ বজ্জাতদের হাতে দাড়ি পড়িয়াছে কেন ?

গোপী ॥ ধর্মাবতার এই সাধুচরণ, একজন মাতব্বর রায়ত। কিন্তু নবীন বোসের পরামর্শে নীলের ধ্বংসে প্রবৃত্ত হয়েছে।

সাধু ॥ ধর্মাবতার নীলের বিরুদ্ধাচরণ করিনি, করছিনা এবং করবার ক্ষমতাও নেই। ইচ্ছায় করি আর অনিচ্ছায় করি নীল করিছি, এবারেও করতে প্রস্তুত আছি। তবে সকল বিষয়ের সম্ভব অসম্ভব আছে। আধ আঙ্গুল চুঙ্গিতে আট আঙ্গুল বারুদ পুরলে কাজেই ফাটে। আমি অতি ক্ষুদ্র প্রজা, দেড়খানি লাঙ্গল রাখি। আবাদ হদ্দ বিশ বিঘে, তার মধ্যে যদি নয় বিঘে নীলি গ্রাস করে তবে কাজেই চটতে হয়। তো আমার চটায় আমি মরব হুজুরের কি !

গোপী ॥ না সাহেবের ভয় পাছে তুমি সাহেবকে তোমাদের বড়বাবুর গুদোমে কয়েদ করে রাখো।

সাধু ॥ দেওয়ানজী মশাই, মড়ার ওপর আর খাঁড়ার ঘা দেবেন না। আমি কোন কীটস্য কীট যে সাহেবকে কয়েদ করে রাখব—প্রবল প্রতাপশালী—

গোপী ॥ সাধু তোর সাধুভাষা রাখ। চাষার মুখে ভাল শুনায় না। গায়ে যেন ঝাঁটার বাড়ী মারে।

উড ॥ বাঞ্চত বড় পণ্ডিত হইয়াছে।

আমিন ॥ বেটা রায়তদের আইন পরয়ানা সব বুঝিয়ে দিয়ে গোল করতেছে। বেটার ভাই ঘরে লাঙ্গল ঠেলে আর উনি বলেন পেরতামসাথী।

গোপী ॥ ঘুটেকুড়ুনির বেটা সদর নায়েব। ধর্মাবতার, পল্লীগ্রামে ইস্কুল স্থাপন হওয়াতে চাষালোকের দৌরাত্ম্য বেড়েছে।

উড ॥ গভর্ণমেন্টকে এবিষয়ে দরখাস্ত করিতে আমাদের সভায় লিখিতে হইবে। স্কুল রহিত করিতে লড়াই করিব।

আমিন ॥ বেটা মকর্দ্দমা করতে চায়।

উড ॥ তুমি শালা বড় বজ্জাত আছ। তোমার যদি বিশ বিঘার নয় বিঘা নীল করিতে বলেছে তবে তুমি আর নয় বিঘা নূতন করিয়া ধান কর না কেন ?

গোপী ॥ ধর্ম্মাবতার, যে লোকসান জমি পড়ে আছে তাহতে নয় বিঘা কেন আমি বিশ বিঘা পাট্টা করে দিতি পারি।

সাধু ॥ (স্বগত:) হায় ভগবান ! শুঁড়ির সাক্ষী মাতাল। [ প্রকাশ্যে ] হুজুর যে নয় বিঘা নীলের জন্য চিহ্নিত হয়েছে, তা যদি কুঠির লাঙ্গল, গরু আর মাহান্দার দিয়ে আবাদ হয় তবে আমি আর নয় বিঘা নতুন ধানের জন্য নিতি পারি। ধানের জমিতি যে কারকীত করিতি হয় তার চারগুণ কারকীত নীলের জমিতে দরকার করে। তাই যদি আমার নয় বিঘা চাষ দিতে হয় তবে বাকি এগারো বিঘাই পড়ে থাকবে তো আবার নতুন জমি আবাদ করব কখন ?

উড। শালা বড় হারামজাদা ! দাদনের টাকা নিবি তুই, চাষ দিতে হবে। আমি বাঞ্চত [ জুতোর গুতো ] শ্যামচাঁদকা সাথ মুলাকাত হোনেসে হারামজাদকী সব ছোড যায়েগা। [ শ্যামচাঁদ নেয় ]

সাধু ॥ হুজুর, মাছি মেরে হাত কালা করা মাত্র, আমরা—

রাই ॥ ও দাদা, তুই চুপ দে, ঝা নিকে নিতে চাইছে নিকে দে।

আমিন ॥ [ কানধরে ] কই শালা, ফৌজদারী করলিনে ?

রাই ॥ মলাম মলাম ওরে—

উড ॥ ব্লাডি, নিগার, মারো বাঞ্চতকো [ শ্যামচাঁদ মারা। নবীনের প্রবেশ ]

রাই ॥ বড় বাবু, মলামগো, মেরে ফ্যাললো গো।

নবীন ॥ ধর্ম্মাবতার, যদি শ্যামচাঁদের ঘায়ে সমস্ত রায়তদের শেষ করে ফেলেন তবে আপনার নীল বুনবে কে ? এই সাধুচরণ - গত বছর কত কষ্ট করে চার বিঘা নীল দিয়েছে—যদি ওকে এরকম করে মেরে ফেলেন—আর

বেশী দাদান চাপিয়ে ফেরার হতে বাধ্য করেন তবে আপনারই লোকসান —ওদের আজ আপনি ছেড়ে দিন, আমি কথা দিচ্ছি, কাল সকালে ওদের সঙ্গে এসে যাহোক ব্যবস্থা করে যাবো।

উড ॥ তোমার নিজের চরকায় তেল দাও, পরের বিষয়ে কথা বলিবার কি আবশ্যক আছে! সাধু ঘোষ, তোর মত কি আছে বল আমার খানার সময় হয়েছে।

সাধু ॥ হুজুর—আমার মতের অপেক্ষায় আছে কি? আপনি নিজে গিয়ে চারখানা ভাল ভাল জমিতে মার্কা দিয়ে এসেছেন—আজ আমিন মশাই আর যে কখানা ভাল জমি ছিল তাতেও চিহ্ন দিয়ে এসেছেন। আমার অমতে জমি নির্দিষ্ট হয়েছে, নীলও হবে সেইরকম। তবে হ্যাঁ, আমি স্বীকার করতেছি বিনা দাদনে নীল করে দেব।

উড ॥ আমার দাদন সব মিছে! হারামজাদা, বজ্জাত, বেইমান [চাবুক মারে]

নবীন ॥ [বাধা দিয়ে] হুজুর, গরীব ছাপোষা লোককে একেবারে মেরে ফেলছেন। আপনাকে যদি কেউ খানার সময় ধরে নিয়ে গিয়ে এমনি চাবুক—

উড ॥ চোপরাও শালা, বাঞ্চৎ, গরুখোর। এ আর অমরনগরের ম্যাজিস্ট্রেট না আছে যে কথায় কথায় নালিশ করবি, আর কুঠির লোককে ধরে মেয়াদ দিবি। ইন্দ্রাবাদের ম্যাজিস্ট্রেটের হাতে তোর মৃত্যু। রাসকেল, এই দিনের মধ্যে তুই যদি যাট বিঘে দাদন লিখে দিবি, তবে তোর ছাড়ান, নচেৎ এই শ্যামচাঁদ তোর মাথায় ভাঙ্গিব। আর তোর বাপের নামে মকদ্দমা করে তোকে জেলের অন্ন খাওয়াইবো। গোস্তাকী, তোর দাদনের জন্য দশখানা গ্রামের দাদন বন্ধ রহিয়াছে।

নবীন ॥ অসহ্য—ও: সাহেব—

গোপী ॥ নবীনবাবু, বাড়াবাড়িতে কাজ কি, আপনি বাড়ি যান।

নবীন ॥ সাধু আচ্ছা—দেখছি———আচ্ছা [প্রস্থান।]

উড ॥ গোলাম কী গোলাম—দেওয়ান—

গোপী ॥ হুজুর—

উড ॥ দপ্তরখানামে সবকোইকো লইয়া যাও। দস্তুর মোতাবেক দাদন দেও।

* * *

## চতুর্থ দৃশ্য

[গোলোক বসুর ঘরদালান। সৈরিন্ধ্রী বসে আছে, সরলতা প্রবেশ করে—]

সরলতা ॥ দিদি, এ মাসের আর কতদিন আছে গো।

সৈরিন্ধ্রী : যার যেখানে ব্যথা, তার সেখানে হাত। ঠাকুরসরকার কলেজ বন্ধ হলে বাড়ী আসবে তাই বুঝি তুমি দিন গুনছ? বিন্দুমাধব বাড়ী আসবে। [ ভাবতে থাকে ]

সরলতা ॥ না দিদি আমি তা ভেবে জিগ্যেস করিনি। সত্যি!

সৈরিন্ধ্রী ॥ সরলতা তো সরলতা। আমি কি তামাক পোড়ার কৌটাটা আনিনি। যেমন একদণ্ড তামাক পোড়া না হলে বাঁচিনে। ও আদর, আদর, আমার তামাক পোড়ার কৌটাটা আন না দিদি [ আহুরী ঢোকে ]

আহুরী ॥ মুই এখন কনে খুঁজে মরবো?

সৌরিন্ধ্রী ॥ ওরে! রান্নাঘরের রকে উঠতে ডানদিকে চালের বাতায় গোঁজা আছে।

আহুরী ॥ ও: তবে খামারথে মইখানা আনি, নইলে চালে ওঠবো কেমন করে।

সরলতা ॥ বেশ বুঝেছে।

সৈরি ॥ কেন ও তো ঠাকরুণের কথা বেশ বুঝতে পারে। তুই রক কারে বলে—জানিস নে? ডান বুঝিস নে।

আতুরী ॥ মুই ডান হতি গ্যালাম ক্যান? মোগোর কপালের দোষ, গরীব লোকের মেয়ে যদি বুড্ডো হল আর দাঁত পড়লো অমনি সে ডান হয়ে উঠলো। মাঠাকরুণরে—বলব দিনি, মুইকি ডান হবার মত বুড়া হইছি।

সৈরি ॥ মরণ আর কি——ছোট বউ বয়িস্ আমি আসছি। বিদ্যাসাগরের—বিদ্যাসাগরের বেতাল শুনবে। [প্রস্থান]

আতুরী ॥ সেই সাগর। যে নাডের যে ন্যায়। ছ্যাঃ! নাকি দুটো দল হয়েছে। মুই আজাদের দলে।

সর ॥ হ্যাঁ আতুরী! তোর সোয়ামী তোকে ভাল বাসতো?

আতুরী ॥ ছোট হালদারণী, সে ক্যাদের কথা তুলিসনি। মিনসের মুখখান মনে পড়লি আজও মোর পরাণটা ডুকরে কেঁদে ওঠে। মোরে বড্ডি ভালবাসতো। মোরে বাও দিতি চেয়েলো। বলব কি? মোরে ঘুমুতি দিত না। ঝিমুনি বলত—ও পরাণ, ঘুমুলে?

সর ॥ তুই সোয়ামীর নাম ধরে ডাকতিস?

আতুরী ॥ ছি ছি ভাতার যে গুরুজন। নাম ধরতি আছে?

সর ॥ তবে তুই কি বলতিস্?

আতুরী ॥ মুই বলতাম, হ্যাদে, শুয়ো, শোনচো—[ সৈরিন্ধ্রীর প্রবেশ ]

সৈরি ॥ আবার পাগলীকে কে ক্ষেপালে?

আতুরী ॥ মোর মিনসের কথা শুধুচ্ছেন—তাই বলতি নেগেচি।

[ রেবতী ও ক্ষেত্রমণির প্রবেশ ]

সৈরি ॥ আয় ঘোষদি আয়, আজ ক'দিন থেকে তোকে ডেকে পাঠাচ্ছি তা ছোট বৌ, এই নাও তোমার ক্ষেত্রমণি এসেছে। আজ কদিন—আমাকে একেবারে পাগল করে তুলেছে বলে দিদি, ঘোষদের ক্ষেত্র শ্বশুরবাড়ী থেকে এসেছে তা আমাদের বাড়ী এলো না?

রেবতী ॥ কি করে আসি বল দিদি? শুনেছ তো সব বড বাবুর মুখে।

কি ঝড়টাই না যাচ্ছে সবার ওপর দে। ক্ষেত্তর, তোর কাকীমাদের পেরণাম কর। [ ক্ষেত্রর প্রণাম ]

সৈরি ॥ জন্মায়তি হও। আদুরী, মা ঠাকরুণরে খবর দে।

আদুরী ॥ মোর কাছে ছোট হালদারনীর মুখে খই ফুটিতি থাকে। আর এই মেয়েটা গড় করলে, তা বাঁচো মরো একটা কথা বললে না।

সৈরি ॥ বালাই ষেটের বাছা। পোড়াকপালী কি বলতে কি বলে তার ঠিক নেই। মা ঠাকরুণরে ডেকে আন। [ আদুরীর প্রস্থান ] তা ক্ষেত্র, তুই ঝাপটা তুলে ফেলেছিস কেন মা?

ক্ষেত্র ॥ মোর ঝাপটা দেখে মোর ভাসুর বড় খাপ্পা হয়েলো। বলে, ঝাপটা কাটা কস্‌বিদের আর বড়লোকের মেয়েগোর সাজে——মুই শুনে লজ্জায় মরে গেলাম। সেই দিনই ঝাপটা তুলে ফেললাম।

সৈরি ॥ ওমা—সে কি! [ সাবিত্রী ও আদুরীর প্রবেশ ]

সাবি ॥ ঘোষ বৌ এইচিস্‌। তোর মেয়ে এনিচিস্‌, বেশ করেচিস্‌।

রেবতী ॥ মা ঠাকরুণ! পোন্নাম করি। ক্ষেত্র তোর দিদিমাকে পেন্নাম কর। [ ক্ষেত্রর প্রণাম ]

সাবি ॥ সুখে থাক। সাতবেটার মা হও। [ নেপথ্যে কাশি ] বড় বৌমা, ঘরে যাও খোকার বুঝি ঘুম ভেঙ্গেছে। [ নেপথ্যে আদুরী ] মা যাওগো—জল চাচ্ছেন বুঝি।

সৈরি ॥ আদুরী, তোকে ডাকছেন।

আদুরী ॥ ডাকছেন মোরে—কিন্তু চাচ্ছেন তোমারে।

সৈরি ॥ পোড়ার মুখ—ঘোষদিদি—আরেকদিন আসিস।

সর ॥ আয় ক্ষেত্র, [ সৈরিন্ধ্রী, সরলতা ও ক্ষেত্রর প্রস্থান ]

রেবতী ॥ মা ঠাকরুণ, আর তো কেউ এখানে নেই, মুইতো বড় আপদে পড়িচি। পদীময়রাণী কাল মোদের বাড়ী এয়েলো।

সাবি॥ রাম, রাম, ও নচছার বিটীকে কেউ বাড়ী ঢুকতে দেয়। বিটীর আর বাকী কি? নাম লেখালেই তো হয়।

রেবতী॥ মা, তা মুই কি করব? মোর তো আর ঘেরা বাডী নয়। মরদেরা ক্ষেতে খামারে গেলি, বাডী বল্লিই কি আর হাট বল্লিই কি। গস্তানী বিটী বলেকি—মা মোর গাডা কাঁটা দিয়ে উঠছে। বিটী বলে ক্ষেত্রকে—ছোট সাহেব দেখে পাগল হয়েছে—আর তার সাথে একবার কুঠীর কামরাঙ্গা ঘরে যাতি বলেছে।

আদুরী॥ থু থু থু প্যাজির গোন্দ। সাহেবের কাছে কি মোরা যাতি পারি? গোন্দ থু। মুই তো আর একা যাতি পারব না। মুই সব সইতি পারি, প্যাজির গোন্দ সইতি পারি নে থুঃ।

রেবতী॥ মা, তা গরীবের ধর্ম্ম কি ধর্ম্ম নয়। বিটী বলে টাকা দোব, ধানের জমি ছেডে দেবে, জামাইরি কম্ম করে দেবে। পোডাকপাল টাকার। ধম্ম কি বেচার জিনিস না তার দাম আছে? কি বলবো বিটী সায়েবের লোক—তা নইলি নাতি দিয়ে মুখ ভেঙ্গে দিতাম। মেয়ে আমার আবক হয়েছে। কাল থেকে চমকে চমকে উঠ্‌ছে।

আদুরী॥ মাগো যে দাডি। কথা কয় যেন বোকা ছাগলে ফ্যাবা মারে। দাডি প্যাজ না ছাডলি মুই তো কখনই যাতি পারব না। থু থুঃ প্যাজির গোন্দ।

রেবতী॥ মা, সব্বনাশী বলে কি—যদি মোর সাথে পেঠোয়ে না দিস তবে লেঠেলা দে ধরে নিয়ে যাবে।

সাবিত্রী॥ মগের মুলুক আর কি! ঘর ভেঙ্গে মেয়ে কেডে নে যাবে?

রেবতী॥ মা চাষার ঘরে সব পারে। মেয়ে লোক ধরে, মরদরে কয়েদ করে। নীলম্দাদনে এ করতি পারে আর নজরে ধরলি ও করতি পারে না।

সাবিত্রী॥ কী অত্যাচার। সাধুকে এ কথা বলেছো?

রেবতী॥ না মা। সে একেই নীলির ঘায়ে পাগল। তার ওপর একথা

শুনলে কি আর রক্ষে রাখবে। রাগের মাথায় আপনার মাথায় আপনি কুড়ুল মেরে বসবে।

সাবিত্রী ॥ আচ্ছা, আমি নবীনকে দিয়ে সাধুকে একথা জানাবো। কী সর্ব্বনাশ! মা আমার ছোট ছেলে বিন্দু যে বলে সাহেবরা খুব ভাল তাদের বিচার আছে। তা এরা কি সাহেব না সাহেবের চণ্ডাল!

রেবতী ॥ ময়রাণী বিটী আর এক কথা বলে গেল, তা বুঝি বড়বাবু শোনেন নি। কি একটা নতুন আইন হয়েছে। তাতে নাকি কুঠেল সায়েবরা মারচেটক সাহেবদের সঙ্গে যোগ দিয়ে যাকে তাকে ছয়মাস মেয়াদ দিতি পারে। তা কত্তামশাইরি নাকি এই ফ্যাঁদে ফ্যালবার জন্য তোরাপ, পরান, হরিহরদের কুটিতে ধরে নে গেছে। তোদের জোর করে মিথ্যে সাক্ষী দেওয়াবে যে কত্তামশাই নাকি নীল করতি বারণ করেছেন—। তাহলি কত্তামশায়ের মেয়াদ হবে।

সাবিত্রী ॥ এঁ্যা—তাই নাকি? তা ভগবতীর মনে যদি তাই থাকে হবে।

রেবতী ॥ মা, কত কথা বলে গেল তা কি আমি বুঝতে পারি? নাকি এ ম্যাদের পীল হয় না। কুঠির বিবি এই মকর্দ্দমা পাকাবার জন্যি ম্যাচেরটক সায়েবেরে চিঠি নিকেচে। বিবির কথা হাকিম নাকি বড্ড শোনে।

আদুরী ॥ বিবিরে আমি দেকিচি। লজ্জাও নেই, সরমও নেই, জেলার হাকিম, মাচেরটক সাহেব। কত নাজা পাগড়ী তোরেনাল ফিরতি থাকে, মাগো—আম করলি প্যাটের মধ্যে হাত পা সেঁদোয়। এই সায়েবের সঙ্গে ঘোড়া চাপি বেড়াতে এয়েলো—বউ মানষি ঘোড়া চাপে—কেশে কাকী ঘরের ভাসুরের সঙ্গে হেসে কথা কয়েলো তাই লোকে কত লজ্জা দেল। এতো জ্যালার হাকিম।

সাবিত্রী ॥ তুই আবাগী চুপ কর দিকি। তা সন্ধ্যে হল ঘোষ বউ, তোরা বাড়ী যা।

রেবতী ॥ হঁ্যা যাই মা। আঁধার ঘনালো গা ছম ছম করে। পোড়ারমুখী কুঠির লোকেরা ঘুরঘুর করে চারদিকে। ক্ষেত্তর। [ ক্ষেত্তর প্রবেশ ] আচ্ছা যাই মা।

[ রেবতি ও ক্ষেত্রমণির প্রস্থান। নবীনের প্রবেশ ]

সাবিত্রী ॥ সাধুচরণের বউ মেয়েকে নিয়ে এয়েছিল।

নবীন ॥ তাই নাকি? বেশতো—

সাবিত্রী ॥ বেশ আর কই বাবা, এসব কথা শুনে কি কেউ স্থির থাকতি পারে।

নবীন ॥ কেন? কি হয়েছে।

সাবিত্রী ॥ না এখনও হয়নি অবশ্য কিছুই। তবে ধরো যদি একটা কিছু হয়ই।

নবীন ॥ বুঝতে পারছি না মা! তুমি আমার কাছে গোপন করো না মা।

সাবিত্রী ॥ না। ক্ষেত্রমণিকে ছোটসাহেব নাকি লেঠেল দিয়ে ধরে নিয়ে যাবে।

নবীন ॥ এঁ্যা—না না ও মিথ্যে ভয় দেখিয়েছে। তুমি ভেবোনা মা, তাইকি পারে?

সাবিত্রী ॥ রক্ষক যদি ভক্ষক হয় তবে সে যে কি পারে আর না পারে—আর ভাবনা তো কেবল ঐ এক নয়। ঘোষবউ আরও বলে গেল তোমার বাবার নামে সায়েবরা মামলা করছে। তাই তোরাপ, পরাণ, হরিহরদের কুঠির গুদোমে আটক করা—মিথ্যে সাক্ষী দাঁড় করাচ্ছে।

নবীন ॥ বাবার নামে মামলা, না না ও ভুল খবর। সাহেবদের রাগ আমার ওপর মা। ওদের জুলুমের বিরুদ্ধে আমি ফৌজদারী করব বলাতে ওরা বাবাকে শাসাচ্ছে। ওরা জানে, বাবা শান্ত মানুষ, তাই ওদের মৎলব। তা তুমি নিশ্চিন্ত থেক মা। শুধু তোরাপ কেন কোন চাষীই আমাদের নামে মিথ্যে সাক্ষী দেবে না।

সাবিত্রী ॥ তা জানি বাবা, তবু নীলকর সাহেবদের হাতে তোমার শ্বশুর

মশাইয়ের অপমৃত্যুর কথা যখন মনে হয় তখন বুকটা কেঁপে ওঠে। তাই বলছিলাম একটু সাবধানে থেকো বাবা।

নবীন ॥ তুমিও ভয় পেলে মা। তোমার ভরসাতেই যে তোমার নবীন মাধবের এত জোর মা?

সাবিত্রী ॥ না বাবা, আমি ভয় পাইনি। তুমি থাকতে আমার ভয় কি। কিসের ভয়!

[ আদরে কাছে টেনে নেয় ]

* * *

## পঞ্চম দৃশ্য

[ বেগুন বেড়ের কুঠীর গুদাম। তোরাপ ও আর চারজন রাইয়ত উপবিষ্ট ]

তোরাপ ॥ মারি ফেল্‌লিও মুই নেমকহারামী করতি পারবনা। যে বড় বাবুর জমি জাত বেচেছে যার হিল্লোয় বসত কত্তি নেগেচি। মিথ্যে সাক্ষী দিয়ে সেই বড়বাবুর বাপ্‌কে কয়েদ করে দেব। মুই তা কখনও পারব না —জান কবুল।

১ম রাইয়ত ॥ ও কুদির মুখি বাঁক থাকবে না। শ্যামচাঁদের ঠ্যালা বড ঠ্যালা। মোদের চোখে কি চামরা নেই, না মোরা বড়বাবুর নুন খাইনা। তো করব কি? মিথ্যে সাক্ষী না দিলি যে আস্ত রাখবে না। উড সাহেব মোর বুকে দেঁড়োয়ে উঠেলো। দেখদিনি—এখন তবাদি অক্ত ঝোজানি দে পড়চে। গোড়ার পা না যেন বলদে পরুর খুর।

২য় রাইয়ত ॥ প্যারেকের খোচা। সাহেবরা যে প্যারেক মারা জুতা পরে জানিসনি ?

তোরাপ ॥ ধুত্তোর প্যারেকের খ্যাতায় আগুন। নক্ত দেখে মোর গাড়া ছাঁকি মারি উঠেছে। উঃ কি সলব। সুমুন্দিরে একবার ভাতারমারির মাঠে পাই এমন ঝাপ্পড় ঝাঁকি! সুমুন্দির চাবালিডা আসমানে উড়ায়ে দিই। ওর গ্যাডমাড করা বার করি দি।

৩য় রাইয়ত ॥ মুই টিকিরি জন খেটে খাই—মুই কত্তামশার শলা শুনে নীল কল্লাম না বল্লি তো খাটবে না। তবে মোরে গুদোমে পোড়লে ক্যান্। গুদোমে পাঁচদিন পচতি নেগেচি। আবার ঠেলবে সেই আন্দারাবাদে।

২য় ॥ আন্দারাবাদে মুই একবার গিয়েলাম। ঐ যে ভাবনাপুরীর কুঠি, যে কুঠির সাহেবডারে সকলে ভ্যালা ভ্যালা করে—ঐ সুমুন্দি মোরে একবার ফৌজদারীতে ঠেললো। মুই সাহেবর কেচরীর ভিতর অনেক তামাসাই দেখলাম। ওয়াঃ হাকেমর কাছে মাচেরটক সাহেব যেই হাল মেরেছে, তুই সুমুন্দি মোক্তার অমনি র র কর‍্যে আসছে। হেডাহেডি যে কত্তি নেগেলো, মুই ভাবলাম ময়নার মাঠে সাদখাঁদের ধলা দামড়া আর জমাদারদের বুদো এঁড়ের নড়াই বেধেলো।

তোরাপ ॥ তোর দোষ পেয়েলো কি? ভাবনাপুরীর সাহেব তো মিছে হ্যাংনামা করে না। সাচা কথা কবো, ঘোড়া চড়ে যাবো। সব সুমুন্দি যদি ঐ সুমুন্দির মত হোতো তা হলে সুমুন্দিগোর এত বদনাম রটতো না।

২য় ॥ আহ্লাদে যে আর বাঁচিনে গো।

ভ্যালা ভ্যালা করে গ্যালাম কেলোর মার কাছে
কেলোর মা বলে আমার জামার সঙ্গে আছে।

এবার ঐ সুমুন্দির জোর করে দাদন চাপানো বেইরে গেছে।

সুমুন্দির গুদোমতে সাতটা রেয়েত বেইরেছে। একটা নীচু ছেলে— সুমুন্দি গাইবাছুর সব গুদোমে ভরেলো। সুমুন্দি যে ঘোঁটা মাত্তি নেগেছে বাবা।

তোরাপ॥ সুমুন্দিরা ভালমানুষ পালি খাতি আসে। মাচেরটক সাহেবডারে গাংপার করার জন্তি কোমেট কত্তি লেগেছে।

২য়॥ এ জেলার মাচেরটক না—ও জেলার মাচেরটকের দোষটা পালে কিসে তাও তো বুঝতে পারছি নে।

তোরাপ॥ কুঠি খাতি যায়নি। হাকিমডেরে গাঁথবার জন্যেই খানা পেকয়েলো, হাযিকতো চোরা গরুর মত পেলিয়ে রল, খাতি গেল না। ওডা বড় নোকের ছাবাল, নীল সুমুন্দিরা তো বেলাতের ছোটনোক।

১ম॥ তবে এগোনের গারনাল সাহেব কুঠি কুঠি আইবুড়ো ভাত খেয়ে বেড়য়েলো কেমন করে? দেখিসনি সুমুন্দিরা গোট বেঁধে তানারে বর সেজিয়ে—মোদের কুঠিতে এনেলো।

২য়॥ তেনার বুঝি ভাগ ছেল?

তোরাপ॥ ওরে না না লাটসাহেব কি নীলির ভাগ নিতি পারে। তিনি নাম কিনতি এয়েলেন। হালের গারনাল সাহেবডারে যদি খোদা বাঁচায়ে থাকে, মোরা প্যাটের ভাত করে খাতি পারব। আর সুমুন্দির নীলমামোদো ঘাড়ে চাপতি পারবে না।

৩য়॥ মুই তবে মলাম। মামদো ভূতি পালি নাকি ঝক্কোতে ছাড়েনে। বউ যে বলেলো—

তোরাপ॥ এ মাজ্ঞির ভাইরি আনেচে ক্যান। মাজ্ঞির ভাই নচাকথা সমজ কত্তি পারে না। সাহেবগার ডরে নোক সব গাঁছাড়া হতি নেগেলো, তাই বছরদ্দি নানা নচে দিয়েলো—

বেড়াল চোখো হাদা হেমদা—
নীলকুঠির নীল মেমদো—
বছরদ্দি নানা কবি নচ্‌তি খুব।

২য় ॥ নিতে আতাই একটা নচেচে শুনিস্‌নি ?

জাত মারলে পাদরী ধরে

ভাত মারলে নীল বাঁদরে।

৪র্থ রাইত ॥ মোর বাড়ী যে কি হতি নেগেছে তা জানতি পাল্লাম না। মুই, হলাম ভিন্ গাঁয়ের রেয়েত—মুই স্বরূপুর আলাম কবে যে বোস মশার শলায় পড়ে দাদন ঝ্যারে ফ্যাল্লাম। মোর কোলের ছেলেডার গা তেতো করেলো তাইতি বোশমশার কাছে মিছরী নিতি অ্যাকবার স্বরপুর আয়েলাম। আহা, কী দয়ার শরীল, কী চেহারার চটক, কী অপরূপই না দেখেলাম—বসে আছেন—যেন গজেন্দ্রগামিনী।

তোরাপ ॥ এবার ক কুড়ো ঢুকয়েচে ?

৪র্থ ॥ গেলবার দশ কুডো করেলাম, তার দাম দিতি আদাখ্যাচড়া করে। এবার পনের বিঘের দাদন গতিয়েছে যা বলেচে, তাই কচ্চি, তবু তো ব্যাভ্রম করতি ছারে না।

তোরাপ ॥ এডা কেবল ঐ আমীন সুমুন্দির হিরভিতি। সাহেব কি সব জমির খবর নাকে ? ঐ সুমুন্দি সব চুঁড়ে চুড়ে বার করে দেয়। সুমুন্দি ব্যান হন্তে কুকুরের মত ঘুরে বেড়ায়, ভাল জমিটি দেখে, অমনি দাগ মারে। সাহেবের তো আর টাকার কমি নেই, ওর তো আর মহাজন কত্তি হয় না, সুমুন্দি তবে অমন করে মরে ক্যান ? নীল করবি তা কর দামড়া গরু কেন, লাঙ্গল বেনিয়ে নে, নিজি না চষতি পারিস, মেইন্দার রাখ। তোর জমির কমি কি ? গাঁকে গাঁ কেন চষে ফ্যাল না। মোরা গাঁতা দিতি তো নারাজ নই। তাহলি নীল যে দু'সনে ছেপিয়ে উঠতি পারে সুমুন্দি তা করবে না। মাল্লির ভাইয়ের নেয়েতের হেই বড় মিষ্টি নেগেচে। তাই চোষচেন আর চোষচেন।

[ নেপথ্যে গোঙানী—ওঃ এ অত্যাচার অসহ্য—আর পারি না সর্ব্বনেশে নীল—ওঃ মাঃ—]

তোরাপ ॥ গাজী সাহেব,—গাজীসাহেব, দরগা, দরগা, তোরা আমনাম কর। এডার মধ্যি ভূত আছে।

৩য় ॥ আম্ আম্—কালী কালী, দুর্গা দুর্গা—গণেশ গণেশ—অসুর অসুর—

তোরাপ ॥ চুপ চুপ—[ সকলে কান পেতে শোনে ]

৩য় ॥ বউরি গিয়ে একথা বলবো। শুনলি তো, মরে ভূত হয়েছে—তবু দাদনের হাত ছাড়াতি পারি নি।

২য় ॥ তুই মিনষে এমন হেব্‌লো—

তোরাপ ॥ ভাল মানষির ছাবাল, মুই এডা জান্‌তি পেরিছি। পরাণে চাচা —মোরে কাঁধে কত্তি পারিস্, মুই ঝড়কা দিয়ে ওরে পুছ্ করি—ওর বাড়ী কনে ?

১ম ॥ তুই যে মোছলমান।

তোরাপ ॥ তবে তুই মোর কাঁধে উঠে ছাক্, ওঠ, ছাল ধরিস, ঝরকার কাছে —মুখ নিয়ে যা।

[ নেপথ্যে ॥ যে যেখানে আছো শোন—আমি পলাশপুরের মজুমদার। নীলের দাদন নেইনি বলে সাহেবরা আজ দেড়মাস আমায় আট্‌কে রেখেছে। রাতের অন্ধকারে এক কুঠি থেকে আর কুঠিতে নিয়ে যায়, আমার চোখ বেঁধে মুখে কাপড় গুঁজে। কাউকে খবর দিতে পারি না। অনাহারে, অনিদ্রায়, দুশ্চিন্তায় আজ আমি মরণাপন্ন। ওঃ আর পারিনে —মাগো ]

তোরাপ ॥ চাচা লাব, চাচা লাব, গুপে হুমুন্দি আস্‌তিছে।

[ গোপী ও রোগের প্রবেশ।

৩য় ॥ দেওয়ানজী মশাই, এই ঘরডার মধ্যি ভূত আছে। এত বেল কান্তি নেগেলো।

গোপী ॥ যদি যেমনটি শিখিয়েছি তেমনটি না বলিস্ তবে তুইও অমন ভূত হবি। ছোট সাহেব, মজুমদারের বিষয় এরা জানতি পেরেছে। এই কুঠিতে—আর রাখা নয়। ওখানে রাখাই ভুল হয়েছিল।

রোগ ॥ এরা সব দোরস্ত হয়েছে। কেবল এই নেড়ে ব্যাটা ভারী হারামজাদা, বলে নেমকহারামি কত্তি পারব না।

তোরাপ ॥ [ স্বগতঃ ] বাপরে, যে নাদনা, অ্যাকন তো নাজী হই, ত্যাকন যা জানি তাই করবো। [ প্রকাশ্যে ] ছোট সাহেব, মুইত সোজা হইচি।

রোগ ॥ চোপরাও শুয়ার কি বাচ্চা, রামকান্ত বড় মিঠা আছে। [ রামকান্তাঘাত ]

তোরাপ ॥ আল্লা, মাগো, গেলাম, পরাণে চাচা, পানি পানি—

রোগ। তোর মুখে পিসাব করিয়া দেব না? [ জুতার আঘাত— ]

তোরপ ॥ মোরে যা বলবা, মুই তো করবো, দোই সাহেবের, খোদার কসম।

রোগ ॥ বাঞ্চত কো হারামজাদকী আমি ছোড়িয়াছে। দেওয়ান আজ রাত্রে সব চালান দেবে। মুক্তিয়ার কো লিখো সাক্ষ্য আদায় না হইলে কেহ বাইরে যাইতে পারিবে না--পেশকার সঙ্গে যাইবে—এই তোম রোতা হ্যায় কাহে। [ জুতার আঘাত ]

৩য় ॥ বউরে, তুই কনেরে? মোরে খুন করি ফ্যালালে। মারে, বউরে—মারে— [ ভূতলে পতন ]

রোগ ॥ বাঞ্চৎ বাউরা হায় [ প্রস্থান ]

তোরাপ ॥ দেওয়ানজী মশাই—এট্টু পানি—এট্টু পানি।

গোপী ॥ কেমন তোরাপ, প্যাজ পয়জার দুইতো হোল—বাবা নীলের গুদাম, ভাবরার ঘর—ঘামও ছোটে—জলও খাওয়ায়।

* * *

## ষষ্ঠ দৃশ্য

[ নেপথ্যে ॥ ময়রাণী লো সই। নীল গেঁজোছো কই। তিনবার ]

[ বেগুণবেড়ের কুঠির বারান্দা। পদী হস্তদস্ত হয়ে ঢোকে ]

পদী ॥ আমীন আটকুড়োরব্যাটাই তো দেশটাকে মজাচ্ছে। আমার কি সাধ কচি কচি মেয়েকে ধরে সাহেবকে দিয়ে আপনার পায়ে আপনি কুড়ুল মারি। আহা ক্ষেত্রমণির মুখ দেখলি বুক ফেটে যায়। উপপতি করিচি বলে কি আমার শরীরে দয়া নেই। আমারে দেখে ময়রাপিসি, ময়রাপিসি, বলে কাছে আসে। এখন বলে আমারেই ছোট সাহেবের কামরাঘরে নে জাতি হবে। যাই, আমীন কালামুখোর বলিগে আমারে দিয়ে হবে না।

[ লাঠিয়ালের প্রবেশ ]

লাঠি ॥ [ বারান্দায় বসে গালে হাত দিয়ে গান করে ]

যখন ক্ষেতে বসে ধান কাটি
মোর মনে জাগে তোর নয়ান দুটি।

পদী ॥ বাঃ, তুই তো বেশ।

লাঠি ॥ পদ্মমুখী, মিশি মাগ্‌গী কোরে তুললী যে।

পদী ॥ তোর চন্দ্রহারের যে বাহার ভারী।

লাঠি ॥ জান না প্রাণ, পেয়াদার পোষাক আর নটীর বেশ।

পদী ॥ এই তোর কাছে একটা কাল বকনা চেয়েছিলাম তা আজও দিলি না, আর কখনও তো ভাই তোর কাছে কিছু চাব না।

লাঠি ॥ পদ্মমুখী, রাগ করিস্‌ না। আমরা কাল শ্যামনগর লুট্‌তি যাব।

যদি কাল কালো বকনা পাই, সে তোর গোয়ালঘরে বাঁধা রয়েছে। আমি মাছ নিয়ে যাবার সময় তোর দোকান দিয়ে হয়ে যাব।

পদী ॥ সাহেবদের লুটবই আর কাজ নেই। কমায়ে জমায়ে নিলে চাষারাও বাঁচে। তোদেরও নীল হয়। চোরা না শোনে ধর্ম্মের কাহিনী, বড়সাহেব পোড়ারমুখো পোড়ারমুখ পুড়িয়ে বসে আছে।

লাঠি ॥ যা যা পালা পালা [ পদীর প্রস্থান ও গোপীর প্রবেশ ]

গোপী ॥ কি পালোয়ান, একেবারে যে বৃন্দাবন বানিয়ে বসেছ।

লাঠি ॥ কি যে বলেন দেওয়ানজী মশাই। তা এই আমিন মশাই—

গোপী ॥ তোদের ভাগে কম না পড়লি তো আমার কানে কোন কথা তুলিস না।

লাঠি ॥ ও গু কি একা খেয়ে হজম করা যায়? মুই বল্লাম যদি খাবা তো দেওয়ানজীরে দিয়ে খাও—তা বলে—তোর দেওয়ানের মুরোদ বড়ো—এতো আর সেই ক্যাওটের পুত নয়—যে সায়েবেরে বাঁদর খিলিয়ে নিয়ে বেড়াবে।

গোপী ॥ আচ্ছা তুই এখন যা, কায়েতবাচ্চা কেমন মুগুর তা আমি দেখাচ্ছি।

[ লাঠিয়ালের প্রস্থান ]

ছোটসাহেবের জোরে বেটার এত জোর। বোনাই যদি মনিব হয়, তবে কম্ম করতি বড় সুখ। একথাও বলবো, বড়সাহেব ওকথায় আগুন হয়—কিন্তু বেটা আমার উপর ভারী চটা—কথায় কথায় শ্যামচাঁদ দেখায়। তবে গোলোক বোসের মোকর্দ্দমাটি তলব হওয়া অবধি—আমার উপর একটু খুসী খুসী। এই যে— [ উডসাহেবের প্রবেশ ]

উড ॥ হেই দেওয়ান—

গোপী ॥ বাপু—হুজুর—

উড ॥ আন্দারাবাদের কুঠি হইতে সেই নারাজ কালা বাঞ্চৎ, ওর নাম আছে তোরাপ—তোরাপ বাঞ্চৎ পালিয়েছে।

গোপী ॥ কি বলেন হুজুর? তোরাপ---পালিয়েছে!

উড ॥ হ্যাঁ সেই তোরাপ পালিয়েছে, উস্‌কো গরু জরু সব ক্রোক করিতে হইবে। আভি শড়কী লাঠিয়াল সব ভেজ দেও।

গোপী ॥ কিছু দরকার নেই হুজুর, আসল লোক হল নবীন বোস, ওরে কাৎ করতি পারলেই সব ঠাণ্ডা।

উড ॥ হ্যাঁ, একথা ঠিক আছে।

গোপী ॥ তা এবার নবীন বোসের চোখে জল বেরুবে, ধর্ম্মাবতার, বেটার লাঙ্গল গেছে, গাঁতি পদাই পোদকে পাট্টা করে দেওয়া হয়েছে। আবার একপ্রকার রহিত করা গিয়াছে, বেটার গোলা সব খালি। তার ওপর দু'বার ফৌজদারী সোপর্দ করা গিয়াছে, এত ক্লেশেও বেটা খাড়া ছিল, এইবার একেবারে পতন।

উড ॥ শালা শ্যামনগরে কিছু কোরতে পারেনি।

গোপী ॥ হুজুর, নবীন বোসের দুর্গতি দেখে শ্যামনগরের ৭।৮ ঘর প্রজা ফেরার হয়েছে। আর সবাই হুজুরের হুকুমমতে চলেছে।

উড ॥ তুম্ আচ্ছা দেওয়ান আছে, ভাল মৎলব বার কোরেছিলে।

গোপী ॥ আমি জানতাম গোলোক বোস ভীতু মানুষ, ফৌজদারীতে যাত্তি হলি পাগল হবে, নবীন বোস তো কাজে কাজেই শাসিত হবে। হুজুর যে কৌশল বার করেছেন তাও মন্দ নয়। বেটার পুষ্করিণীর পাড়ে চাষ দেওয়া হয়েছে, বেটার অন্তঃকরণে সাপের ডিম পেরেছে।

উড ॥ হ্যাঁ, এক পাথরে দুই পাখী মরিল। দশবিঘা জমি নীল হইল—বাঞ্চতের মনে দুঃখ হইল।

গোপী ॥ বেটা নালিশ করেছে।

উড ॥ মোকর্দ্দমা কিছু হবে না। এ ম্যাজিস্ট্রেট বড় ভাল লোক আছে। দেওয়ানী করলেও ৩০ বছরে মোকর্দ্দমা শেষ হবে না। ম্যাজিস্ট্রেট

আমার বড় দোস্ত। নতুন আইনে চার বজ্জাৎকে ফাটক দিয়াছে। এই আইনটা শ্যামচাঁদের দাদা হইয়াছে।

গোপী ॥ ধর্ম্মাবতার, নবীন বোস ঐ চারজন রায়তের ফসল লোকসান হবে বলে আপনার লাঙ্গল গরু মাইন্দার দিয়ে জমি চাষ দিতেছে। ওদের পরিবারের যাতে কষ্ট না হয় তারি চেষ্টা করিতেছে।

উড ॥ শালা দাদনের জমি চষিতে হইলে বলে আমার লাঙ্গল গরু কমে গিয়েছে। বাঞ্চত বড় বজ্জাৎ, আচ্ছা জব্দ হইয়াছে। দেওয়ান তুমি আচ্ছা কাম করিয়াছে। তোমসে কাম বেহেত্তার চলেগা।

গোপী ॥ ধর্ম্মাবতারের অনুগ্রহ। আমার মানস বছর বছর দাদন বৃদ্ধি করি; একাম একা করার নয়। বিশ্বাসী আমিন খালাসী আবশ্যক করে। যে ব্যক্তি দু'টাকার জন্যি হুজুরের তিন বিঘা নীল লোকসান করে তার দ্বারা কাজের উন্নতি হয়?

উড ॥ আমি সমজিয়াছি। আমিন শালা গোলমাল করিয়াছে।

গোপী ॥ ধর্ম্মাবতার বেয়াদবী মাফ হয়। আমিন নিজের বুনকে ছোটসাহেবের কামরায় এনেছিল।

উড ॥ হাঁ হাঁ - আমি জানি—। ঐ বাঞ্চৎ আর পদী ময়রাণী ছোটসাহেবকে —খারাপ করিয়াছে। বাঞ্চৎকো হাম জরুর শেখলায়েঙ্গে। বাঞ্চৎকো হামরা বইঠ্‌কেনা ঘরমে ভেজ দাও। [ প্রস্থান ]

গোপী ॥ দেখ্‌ দেখি বাবা, কার হাতে বাঁদর খেলে ভাল।

ঠেকিয়াছ এইবার কায়েতের ঘায়
বোনাই বাবার বাবা, হর মেনে যায়॥

*   *   *

## সপ্তম দৃশ্য

[ গোলোক বসুর অন্দরমহল ]

নবীন ॥ নাঃ, ব্যাপারটা রীতিমত জটিল করে তুলেছে। যে চারজন চাষীকে মিথ্যে সাক্ষী দেওয়ার জন্যে আটক করেছিল তাদের কোন সন্ধান পেলাম না। তোরাপ পালিয়ে এসে খবর পাঠিয়েছে যে তাদের সদরে চালান করা হবে। তারা যদি ম্যাজিস্ট্রেটের সামনে মিথ্যে এজাহার দেয় তাহলেই সর্ব্বনাশ—

[ চিন্তিতভাবে পদচারণ—সৈরিন্ধ্রীর প্রবেশ ]

সৈরি ॥ তুমি যাওনি এখনও ? এই যে বললে—কি কথা বলছ না কেন ?

নবীন ॥ শোন, বাবার নামে উড সাহেব মামলা করেছে।

সৈরি ॥ এঁ্যা—

নবীন ॥ শমনও জারি হয়ে গেছে ইতিমধ্যে।

সৈরি ॥ সে কি এত কথার আমি তো কিছুই জানতাম না।

নবীন ॥ শুধু এই নয়—বাবাকে বডি ওয়ারেণ্ট করবার জন্য কয়েকজন চাষীকে মিথ্যে সাক্ষী দাঁড় করিয়ে এতক্ষণ বোধ হয় ম্যাজিষ্ট্রেটের সামনে হাজির করা হয়েছে। তোরাপ কুঠি থেকে পালিয়ে এসেছে, এইমাত্র আমাকে এইখবর পাঠিয়েছে।

সৈরি ॥ কি সাংঘাতিক—

নবীন ॥ বাবাকে জেলে দেবার জন্যই সাহেবের এই চক্রান্ত।

সৈরি ॥ ওগো কি হবে বলো তো ? বাবা মা একথা শুনলে পাগল হবেন।

নবীন ॥ না না তুমি এখন তাদের বলবে না। তাঁরা যেন ঘুণাক্ষরেও একথা জানতে না পারেন।

সরি ॥ আচ্ছা-- কিন্তু কি হবে বলতো ?

বীন ॥ শিয়রে শমন, বিন্দুমাধব কালই আমায় ইস্রাবাদ যেতে লিখেছে অথচ—

সরি ॥ বলো—

বীন ॥ অর্থ, বহু অর্থের প্রশ্ন—আপাততঃ সেইটাই প্রধান সমস্যা। টাকা—

সরি ॥ আছে। আমার ও ছোট বউয়ের গয়না পোদ্দারের বাড়ীতে—

বীন ॥ না না ছোট বউয়ের গয়নায় আমি হাত দিতে পারব না।

সরি ॥ মান, ইজ্জৎ, বাবার মকর্দ্দমা, এসব কিছুর চেয়ে গয়না বড় হল ?

[ আদুরীর প্রবেশ ]

আদুরী ॥ চিঠিখানা কন্‌থে আইছে মুই কতি পারিনে, মা ঠাকরুণ তোমার হাতে দিতে বললেন। [ আদুরীর প্রস্থান ]

সরি ॥ কার চিঠি ?

বীন ॥ গোকুল পালিতের চিঠি দেখছি—

সরি ॥ পড়তো—

বীন ॥ [ পাঠ ] মহাশয় লিপিপ্রাপ্তে সমাচার অবগত হলাম—আমি তিনশত টাকা জোগাড় করিয়াছি, কল্য সমভিব্যাহারে আপনার নিকট যাইব আর বক্রী একশত টাকা আগামী মাসে শোধ করিব। মহাশয় যে উপকার করিয়াছেন তজ্জন্য আমি টাকার কিছু সুদ দিতে ইচ্ছা করি।

সরি ॥ যাক্—ভগবান মুখ তুলে চাইলেন।

বীন ॥ অদ্ভুত যোগাযোগ। [ সাবিত্রীর প্রবেশ ও সৈরিন্ধ্রীর প্রস্থান ]

সাবিত্রী ॥ নবীন, যদি সব লাঙ্গল ছেড়ে দাও—তবুও কি নীলের দাদন নিতে হবে ?

বীন ॥ আমারও মা সব বেচে দিতে ইচ্ছা, কেবল বিন্দুর একটা চাকরীর অপেক্ষা [ কান্নার শব্দ ] কে ? [ রেবতীর প্রবেশ ]

সাবিত্রী ॥ কে ?

রেবতী ॥ মা ঠাকরুণ, মুই কনে যাব ? কি করব ? বড়বাবু মোরে বাঁচাও মোর পরাণ ফেটে বার হল। মোর সোনার পুতুলিরী আনি দাও। মোর ক্ষেত্রমণিরে আনি দাও—

সাবিত্রী ॥ কি হয়েছে ঘোষ বউ— ? কি হয়েছে ?

রেবতী ॥ ঘাটে যাওয়ার পথে চারজন লাঠিয়াল বাছারে আমার ধরে নে গ্যাছে। পদী সর্ব্বনাশী দেখিয়ে দে পালিয়েছে। বড়বাবু গো পরের জাত, কি কল্লাম, ক্যানে এনেলাম। [ ক্রন্দন ]

সাবিত্রী ॥ কি সর্ব্বনাশ—নবীন—

নবীন ॥ সাধু কোথায়—

রেবতী ॥ বাইরি—বড়বাবুগো আমার সোনার পুতুল—

নবীন ॥ তোমার সোনারপুতুল আমি ফিরিয়ে এনে দেবো ঘোষবউ—কথা দিয়ে গেলাম। [ একটা লাঠি নিয়ে দ্রুত প্রস্থান ]

সাবিত্রী ॥ সর্ব্বনেশেরা জমি কেড়ে নিচ্ছিস—ধান কেড়ে নিচ্ছিস, গরু বাছুর—কেড়ে নিচ্ছিস, লাঠির ঘায়ে নীল বুনিয়ে নিচ্ছিস—কিন্তু এ কী ?

রেবতী ॥ মাগো আমি— [ ক্রন্দন ]

সাবিত্রী ॥ কাঁদিসনি ঘোষ বউ, কাঁদিস নি—আমি জানি খোকা তোমার সোনার পুতুল ঠিক ফিরিয়ে আনবে। ঠিক ফিরিয়ে আনবে।

*　　*　　*

## অষ্টম দৃশ্য

[ কুঠীর কামরাঙ্গাঘর—রোগ, পদী ও ক্ষেত্র—। ]

ক্ষেত্র ॥ ময়রাপিসি মোরে এমন কথা কোয়োনা। মুই পরাণ দিতি পারি। ধর্ম দিতি পারব না। মোরে কাটি কুচি কুচি কর, পুড়োয়ে ফেল, ভেসয়ে দাও, পুঁতে রাখ, মুই পর পুরুষ ছুঁতি পারব না—মোর সোয়ামী—

পদী ॥ তোর সোয়ামী কোথায় আর তুই কোথায়। একথা কেউ জানতি পারবে না—এই রাত্রেই আমি সঙ্গে করে তোর মায়ের কাছে দিয়ে আসবো।

ক্ষেত্র ॥ সোয়ামীই যেন জানতে পারলে না—ওপরের দেবতা তো জানতি পারবে। দেবতার চখিতো আর ধুলো দিতি পারব না। মোর সোয়ামী সতী বলে মোরে যত ভালবাসবে তত মোর মন পুড়তি থাকবে। জানাই হোক আর অজানাই হোক মুই উপপতি করতি পারব না।

রোগ ॥ এদিকে আন—

পদী ॥ আয় বাছা, তুই সাহেবের কাছে আয়, তোর যা বলতে হয় ওকে বল।

রোগ ॥ আমার কাছে বলা আর শুয়োরের পায়ে মুক্তা ছড়ানো একই কথা। হাঃ হাঃ হাঃ—। আমরা নীলকর—আমরা যমের দোসর হইয়াছে। দাঁড়ায়ে থেকে কত গ্রাম জ্বালায়ে দিয়াছে। পুত্রকে স্তন ভক্ষণ করাইতে করাইতে কত মেয়েমানুষ পুড়িয়া মরিল। তা দেখে কি আমরা স্নেহ করে, স্নেহ করিলে কি আমাদের কুঠী থাকে। আগে একজন মানুষ মারিতে মনে দুঃখ হইত এখন দশজন মেয়ে মানুষকে নির্দ্দয় করিয়া রামকান্ত পিটা করিতে পারি আবার তখনই হাসিতে হাসিতে খানা খাইতে পারি। আমি মেয়েমানুষকে অধিক ভালবাসি। কুঠির কর্মে ওকর্মের বড় সুবিধা হইতে পারে, সমুদ্রে সব মিশিয়া যাইতেছে, তোর গায়ে জোর নাই—পদ্দ, টানিয়া আন।

পদী ॥ লক্ষ্মী মা আমার এদিকে এসো—সাহেব তোকে একটা বিবির পোষাক দেবে বলেছে।

ক্ষেত্র ॥ পোড়া কপাল বিবির পোষাকের। চট্ পড়ি থাকি সেও ভাল, তবু যেন বিবির পোষাক পরতি না হয়, ময়রাপিসি বড তেষ্টা পাইছে, মোরে বাড়ী দিয়ে আয়, মুই জল খেয়ে শীতল হই।

রোগ ॥ কুঁজায় জল আছে খাইতে দাও—

ক্ষেত্র ॥ মুই হিঁদুর মেয়ে হয়ে সাহেবের ছোঁয়া জল খাতি পারি ?

পদী ॥ [ স্বগতঃ ] আমার জাতও গেছে ধর্মও গেছে। [ প্রকাশ্যে ] তা মা আমি কি করবো। সাহেবের খপ্পরে পড়লি ছাড়ান ভার। ছোট সাহেব, আজ ক্ষেত্রমণি বাড়ী যাক্—আর এক'দিন আসবে।

রোগ ॥ তবে তুমি আমার সঙ্গে থেকে মজা কর। তুই ঘর হইতে যা। আমার শক্তি থাকে আমি নরম করিব, নচেৎ তোর সঙ্গে বাড়ী পাঠাইয়া দিব। Dammed whore আমার বোধ হইতেছে তুই বাধা করেছিলি—আসিতে দিস নাই। তাইত ভদ্রলোকের মেয়ে লাঠিয়াল দিয়া আনিতে হইল। আমি সহজে এ কার্য্যে নীলের লাঠিয়াল দিয়াছি—হারামজাদী পদী ময়রাণী—

পদী ॥ তোমার কলিকে ডাক, সেই তোমার বড় পেয়ারের হয়েছে—আমি তা বুঝেছি। [ পদীর প্রস্থান ]

ক্ষেত্র ॥ ময়রাপিসি, যাসনে। ময়রাপিসি, যাসনে—মোরে কালসাপের গর্ত্তে একা রেখে গেলি, মোর যে তেষ্টায় বুক ফাটি গেল—আঁধার রাত মোর বড় ভয় করে—মুই একা যাতি পারব না।

রোগ ॥ Dear, Dear [ ক্ষেত্রর হস্ত ধরিয়া টানিল ] আইস আইস—

ক্ষেত্র ॥ ও সাহেব, তুমি মোর বাবা, মোরে ছাড়ি দাও, পদীপিসির সঙ্গে বাড়ী পেঠিয়ে দাও। আঁধার রাত মুই একা যাতি পারব না। [হস্ত

টানিল ] এ সাহেব তুমি মোর বাবা, হাত ধর্‌রি জাত যায়। ছাড়ি দাও—তুমি মোর বাবা—

রোগ ॥ তোর ছেলিয়ার বাবা হইতে ইচ্ছা হইয়াছে। আমি কোন কথায় ভুলিতে পারি না। বিছানায় আইস --নচেৎ পদাঘাতে—[ পদোত্তলন ]

ক্ষেত্র ॥ মোর ছেলে মরে যাবে, দোই সাহেব মোর ছেলে মরে যাবে।

রোগ ॥ তোর লজ্জা ভাঙ্গিয়া দিতেছি। [ বস্ত্র টানিল ]

ক্ষেত্র ॥ ও সাহেব মুই তোমার মা, তুমি মোর ছেলে, মোর কাপড় ছাড়ি দাও। [ রোগের হস্ত নখ দিয়া দংশন ]

রোগ ॥ Infernal bitch [ বেত্র গ্রহণ ] এইবার তোমার ছেনালী ভঙ্গ হইবে।

ক্ষেত্র ॥ মোরে একেবারে মারি ফ্যাল। মোর বুকে একটা তরোনালের খোচা মার মুই স্বগ্‌গে চলে যাই—ও গুখেখোর ব্যাটা, আঁটকুড়ির ছেলে, তোর বাড়ীতে জোড়া মড়া মরে। মোর গায়ে যদি আবার হাত দিবি—তোর হাত মুই এঁচড়ে কেমড়ে টুকরো টুকরো করে দেব। তোর মা বোন নাই—তাদের কাপড় কেড়ে নে না। দেঁড়িয়ে বইলি ক্যান মার না—মোর পরাণডা বের করে ফ্যাল না—

রোগ ॥ চোপরাও হারামজাদী, ক্ষুদ্র মুখে বড় কথা!

[ ক্ষেত্রকে ধাক্কা মারিলে পড়িয়া গেল ]

ক্ষেত্র ॥ মাগো [ জানালার খড়খড়ি ভাঙ্গিয়া তোরাপ ও নবীনমাধবের প্রবেশ ]

নবীন ॥ [ রোগের হস্ত হইতে ক্ষেত্রকে ছাড়াইয়া ] খবরদার, নীচ পশু কোথাকার! এই বুঝি খৃষ্টানধর্মের মহিমা—

তোরাপ ॥ সাবাস, সুমুন্দি দেঁড়োয়ে আছে যেন কাঠের পুতুল। গোড়ার বাক্যি হয়ে গিয়েছে—বড়বাবু সুমুন্দির কি এমান আছে যে ধম্ম কথা শোনবে। ও ঝ্যামন কুকুর মুই তেমনি মুগুর। সুমুন্দির ঝ্যামন চাবালি মোর

তেমনি হাতের পোচা। [ চপেটাঘাত ] পাঁচদিন চোরের একদিন সেঁদোর, পাঁচদিন বাবানি একদিন খা— [ কানমলা ]

নবীন ॥ [ ক্ষেত্রকে কাঁধে তুলে নেয়। ] তোরাপ তুই ব্যাটার মুখ চেপে রাখিস্ আমি বুনোপাড়া ছাড়িয়ে গেলে তুই চলে আসবি। দেখিস্—প্রাণে মারিস্ না। [ প্রস্থান ]

তোরাপ ॥ আপনি এগোন। [ গুঁতো দিয়ে ] কইরে শালা, প্যাভম্যাভ করিস্ না। এমন বোসগার বেছাপুর কত্তি চাস্? দাদন গাদাগিইতো তয় না চাষ চাই, চষা চাই। ছোটসাহেব শ্যালা, মুই আসি [ পলায়ন ]

[ রোগ উঠিতে গিয়া টলিয়া পড়ে আবার উঠিতে চেষ্টা করে ]

"বিরাম"

* * *

## দ্বিতীয় অঙ্ক

### প্রথম দৃশ্য

[ গোলোক বসুর বহির্বাটি, গোলোক ও সাধু ]

গোলোক ॥ তা তুমি কোথায় ছিলে ?

সাধু ॥ হাটে ছিলাম কত্তামশাই। এখন বোঝা যাচ্ছে বেটারা সব আগে থেকে ঠিক করে রেখেছিল। অন্যদিন গাঁর লোক সব ক্ষেতে খামারে থাকে, কারো বাড়ী হাঁক ডাক হলে লোকজন মাট ঘাটদে ছুটি আসতি পারে কিন্তু হাটবার, গাঁশুদ্ধু পুরুষ মানুষ যাবে ভিন্‌গাঁয়ের হাটে। তার উপর ভর সন্ধ্যে বেলা, গাঁর মেয়ে লোক সহজে কি হাঁক ডাক করতি-সাহস পায় ? তোরাপ পালিয়ে এসে এই গাঁয়ে লুকিয়ে না থাকলি বড়বাবু একা যে কি করতেন ভাবলি শিউরি উঠি।

গোলোক ॥ হ্যাঁ, সেকথা সত্যি! তোরাপ না থাকলে আমার নবীনমাধব কি ঐ শত্রুপুরী থেকে মা ক্ষেত্রমণিকে উদ্ধার করতে পারতো। ক্ষেত্র এখন কেমন আছে সাধু ?

সাধু ॥ ভাল না কত্তামশাই। ওর মা বলেছে আর ত'দিন দেখ, কিন্তু আমি আজই কোবরেজ মশাইকে খবর দেব ভাবছি। জানেন তো মা আমার পোয়াতি, তার উপর এই মারধোর। আর শুধু কি তাই, কতবড় আতংক পেয়েছে, তাই দেখি বিছানায় ভালো করে শুতে পারে না। ঘুমুলি ভয়ে আঁতকে উঠে, আর জেগে থাকলি বিভীষিকা দেখে—ভাবে বুঝি লেঠেলরা আবার ধরে নে যাবে।

গোলোক ॥ কি সর্বনাশ, লক্ষণ তো ভাল নয়। এতে সন্তান নষ্ট হয়ে যেতে পারে। তুমি আজই কোবরেজকে খবর দাও। আমার নিজের উপর বড়

রাগ হচ্ছে সাধু, সেদিন তুমি যখন বললে গাঁ ছেড়ে চলে যেতে তখন আমিই ইতস্তত ভাব দেখালাম। আমি যদি তোমাকে গাঁ ছাড়তে উপদেশ দিতাম তাহলে আজ তোমার হয়তো এই বিপদ হত না—কিন্তু আমি আমার ভাবনাতেই ডুবে রইলাম। আমার অনেক জমি আছে—পাকা বাড়ী আছে। আমাকে কোথাও যেতে হলে এসব বিক্রী না করে তো যাওয়ার উপায় নেই। তা ছাড়া খাবই বা কি বল? তোমরা চাষ করতে বাস করতে জান—যেখানেই যাও মেহনৎ করে যা হোক কিছু আয় করতে পারবে। কিন্তু আমার? আমার ছোট ছেলে বিন্দু সে কলেজে পড়ে। সে যদি পাস ক'রে কোন চাকরী পায় তবে হয়তো কিছুটা সুরাহা হয়। তার আগে আমি গ্রাম ছাড়ি কেমন করে বল?

[ নবীনের প্রবেশ ]

নবীন ॥ গ্রাম ছেড়ে গেলেও কি নিস্তার আছে বাবা? হয়তো আপনার বা আমার আর বিপদ নাও হতে পারে, কিন্তু সাধুভাই, ভিন্‌গাঁয়ে কি রক্ষা পাবে? রক্ষা পাবে কি তোরাপ, পরাণ আর হরিহর? এতো আর একটা গাঁয়ের ব্যাপার নয় বাবা। সারা বাংলা ও বিহারের গ্রামে গ্রামে আজ এই অত্যাচার চলেছে। আর এই অত্যাচার শুধু মানুষের উপর নয়, মাটির উপর, আমাদের সকলের প্রাণধারণের সব থেকে বড় উপায় আমাদের ধানের ক্ষেতের উপর। ধানই যদি না থাকল তো একটা চাকরী করে আমাদের পেট কতটুকু ভরাতে পারব বাবা? আমাদের দেশের ক'জন লোক চাকুরী করে বাবা?

গোলোক ॥ তা তো ঠিকই বাবা। কিন্তু আমরা ওদের আটকাতে পারি কই। ওদের লোকজন, লাঠি, বন্দুক আর সবার ওপর ওদের রাজত্ব—এর সামনে আমরা দাঁড়াবো কেমন করে? এই ক্ষেত্রমণিকে ধরে নিয়ে গেল, আমরা কি আটকাতে পেরেছিলাম। অবশ্যি তুমি বাড়ীছিলে বলে রক্ষে।

নবীন ॥ হ্যাঁ, আমাদের একটু ভুল হয়েছে। ঘোষবউ যখনি যাকে খবর

দেয় তখন থেকেই আমাদের উচিত ছিল গাঁয়ে পাহারা বসানো। অন্ততঃ সকলকে বলে দেওয়া যে সব সময় কিছু পুরুষ যেন গাঁয়ে থাকে। তাহলে একাজটা ঘটতে পারতো না।

সাধু ॥ ঠিক বলেছেন বাবু, আমি গাঁয়ে সব চাষীদের বলে দেব তারা যেন তক্‌কে তক্‌কে থাকে। আর ঐ পদী ময়রাণীরি যেন গাঁয়ে ঢুকতি না দেয়।

গোলোক ॥ কিন্তু ব্যাপারটা শেষ পর্যন্ততো দাঙ্গাহাঙ্গামার দিকেই গড়াচ্ছে; আমরা কি তাতে পেরে উঠবো?

নবীন ॥ দাঙ্গা তো আমরা করছি না বাবা, তারা লোককে জোর করে নীলের দাদন নেওয়ানোর জন্য কুঠিতে ধরে নিয়ে গিয়ে মারপিট করছে। দিনের পর দিন আটকিয়ে রাখছে। ঘর দুয়ার জ্বালিয়ে দিচ্ছে। মেয়েছেলেকে ধরে নিয়ে যাচ্ছে—এতদিন আমরা কিছু বলিনি এবং অনুনয় বিনয় করেছি—কিন্তু এবারে আমাদের একটু ভিন্ন পথ দেখতে হবে।

গোলোক ॥ কিন্তু মামলা করলে কি ওদের সঙ্গে পারবে? জজ, ম্যাজিষ্ট্রেট সবই তো ওদের হাতে। তাছাড়া নতুন যে আইন হয়েছে তাতে নীল চাষের বিরুদ্ধাচরণ করছি এ প্রমাণ করতে পারলেই ওরা আমাদের যাকে তাকে জেলে পুরে রাখতে পারবে।

নবীন ॥ রাখাচ্ছি, আমি আজই ইন্দ্রাবাদ যাব এবং এই ক্ষেত্রর ব্যাপার নিয়েই ওদের সঙ্গে ফৌজদারী করবো। [ দ্রুতবেগে আদুরীর প্রবেশ ]

আদুরী ॥ তোমরা করতিছো কি? বাড়ীর চারদিকি যে রাঙাপাগড়ী ছেয়ে ফেলেছে।

গোলোক ॥ অ্যাঁ! [ নেপথ্যে :—গোলোক বাবু বাড়ী আছেন, ]

নবীন ॥ আদুরী, তুই বাড়ীর মধ্যে যা। কে? ভেতরে আসুন।

[ দারোগা, আমিন ও দুজন কনষ্টেবলের প্রবেশ ]

দারোগা ॥ আপনি গোলোকচন্দ্র বসু?

আমিন॥ হ্যাঁ উনি, পাঁচখান গাঁয়ের কত্তামশাই। ওঁর কথায় চাষীরা সব ওঠে আর বসে।

নবীন॥ তুমি চুপ কর; কি প্রয়োজন আপনাদের?

দারোগা॥ ওঁর নামে বডি ওয়ারেণ্ট আছে। আমরা ওঁকে এখুনি সদরে চালান দেব।

নবীন॥ দেখি ওয়ারেণ্ট। বেশ আপনারা বাইরে দাঁড়ান উনি প্রস্তুত হয়ে আসছেন। [ দারোগার প্রস্থান ]

গোলোক॥ নবীন, সাধু, বিদায় দাও।

নবীন॥ কিছু ভাববেন না বাবা, আমিও আপনার সঙ্গে যাব। আর সঙ্গে সঙ্গে আপনার জামিন করিয়ে নেব।

সাধু॥ বড়বাবু—আমিও আপনাদের সঙ্গে যাব। মা ঠাকরুণকে বলবেন তিনি যেন আমার ক্ষেত্রকে একটু দেখেন।

* * *

## দ্বিতীয় দৃশ্য

### আদালত

[ বেয়ারা চীৎকার করে ওঠে, আসামী হাজির। একদিকে ম্যাজিষ্ট্রেট ও উড সাহেব ঢোকে আর একদিকে প্রহরী বেষ্টিত গোলোক ঢোকে—যে যার স্থানে বসে। প্রতিবাদী মোক্তার বলে,—]

প্রঃ মোক্তার॥ অধীনের এই দরখাস্তের প্রার্থণা মঞ্জুর হয়।

[ সেরেস্তাদারের হাতে দরখাস্ত দান ]

ম্যাজিষ্ট্রেট॥ আচ্ছা, পাঠ কর।

সেরেস্তা॥ রামায়ণের পুঁথি লিখেছে যে হে! দরখাস্তের চুমুক নইলে কি সব পড়া যায়।

[ দরখাস্তের পাতা উল্টাইয়া ]

ম্যাজিষ্ট্রেট॥ খোলসা পড়।

সেরেস্তা॥ আসামী এবং আসামীর মোক্তারের অনুপস্থিতিতে ফরিয়াদীর সাক্ষীগণের সাক্ষ্য লওয়া হইয়াছে। প্রার্থনা ফরিয়াদীর সাক্ষীগণকে পুনর্বার হাজিরে আনা হয়।

প্রঃ মোক্তার॥ ধর্মাবতার? উড সাহেবের পক্ষে যে চারজন চাষী বলেছে যে তারা নিজেরা মহানন্দে নীল চাষ করতে চায়—কেবল আমার মক্কেল গোলোক চন্দ্র বসুর প্ররোচনায় এবং ধমকানিতে তা করতে পারে নি। সেই চারজন চাষীকে আবার আদালতে আনলে আমি প্রমাণ করে দেব যে এই সাক্ষ্য সাজানো এবং সর্ব্বৈব মিথ্যা। ওদের মধ্যে একজন টিকিরি—

ম্যাজিষ্ট্রেট॥ টি—কি—রি...... ?

প্রঃ মোক্তার॥ হুজুর, ক্ষেত মজুর। মানে পরের জমিতে মাইনে খাটে। এদের কোন পুরুষে জমিজমা, লাঙল, গরু নেই। কাজেই যার নিজের জমি নেই তাকে আমার মক্কেল নীলচাষ করতে বারণ করতে যাবে কেন? তারপর দ্বিতীয় সাক্ষী কানাই তরফদার, সে ভিন গাঁয়ের লোক। তার সঙ্গে আমার মক্কেলের কখনো দেখা হয়নি। সে ব্যক্তি সনাক্ত পর্য্যন্ত করতে পারে নি। আর বাকী যে দুজন তাদের স্ত্রী পুত্র পরিবারের সামনে থেকে জোর করে ধরে এনে দিনের পর দিন কুঠির গুদোমে আটক রাখা হয়েছে, তাদের ঘর দোর পুড়িয়ে দেবার ভয় দেখান হয়েছে। না খেতে দিয়ে দড়িতে ঝুলিয়ে রেখে তাদের মনোবল নষ্ট করা হয়েছে। কাজেই যাদের সাক্ষ্য হল ঐ মোক্তারের বৈঠকখানায় তৈরী এবং উডসাহেবের লাঠির জোরে তাদের মুখে বসানো। কাজেই আমার

নিবেদন যে, আমার মক্কেল ও আমার অনুপস্থিতিতে গৃহীত সাক্ষীদের জেরা করবার ব্যবস্থা আপনি করবেন।

বাঃ মোক্তার॥ হুজুর উনি বল্লেন আমাদের সাক্ষী মিথ্যে ও সাজানো। হুজুর মোক্তারেরা অবশ্যই হলফ করে মিথ্যা বলে। তাদের বৃত্তিই প্রতারণা, প্রবঞ্চনা, ও শঠতা, কিন্তু নীলকরের মোক্তারদের দ্বারা এমন কাজ সম্ভব নয়। কারণ নীলকরের সাহেবরা খৃষ্টান। খৃষ্টান ধর্মে অসৎ কর্ম নিষ্পন্ন করা দূরে থাক, অসৎ অভিসন্ধিকে মনে স্থান দিলেও নরকানলে দগ্ধ হতে হয়। করুণা, মার্জনা, বিনয়, পরোপকার, খৃষ্টান ধর্মের প্রধান উদ্দেশ্য। এমন সত্য সনাতন ধর্মপরায়ণ নীলকরগণ কর্তৃক মিথ্যা সাক্ষ্য দেওয়া কখনই সম্ভব নয়। ধর্মাবতার আমরা এই নীলকরের বেতনভোগী মোক্তার। আমরা তাহাদের চরিত্রানুসারে আমাদের চরিত্র সংশোধন করেছি। একারণ আমাদের ইচ্ছা হলেও সাক্ষীকে তালিম দিতে সাহস হয় না। যেহেতু সত্যপরায়ণ সাহেবরা ঘুনাক্ষরে চাতুরী জানতে পারলে তার যথোচিত শাস্তি বিধান করেন। কাজেই আসামী গোলোকচন্দ্র বসু এহেন সাহেবদের কতখানি উত্যক্ত করলে তবে তাঁরা মামলা দায়ের করতে পারেন তা আপনি নিজে খৃষ্টান হয়ে অনুমান করতে পারেন। তাছাড়া এইযে দেশময় নীলচাষ এ কি লাঠির আগায় সম্ভব হইল?

প্রঃ মোক্তার॥ আমার মক্কেলএর পুত্র নবীন মাধব বসু অত্যাচারী নীলকরদের হাত থেকে উপায়হীন চাষাদের রক্ষা করতে প্রাণপন যত্ন থাকেন একথা স্বীকার করি এবং উড সাহেবের দৌরাত্ম নিবারণ করতে অনেকবার সফলও হয়েছেন। তা পলাশপুর জ্বালান মোক্তারদের নথিতে প্রকাশ আছে। কিন্তু আমার মক্কেল গোলোকচন্দ্র বসু অতি নিরীহ মানুষ। নীলকর সাহেবদের বাঘের চেয়েও ভয় করেন, কোন গোলের মধ্যে থাকে না। কখনও মন্দ করে না। কাউকে মন্দ হতে উদ্ধার করতেও সাহসী হয় না। ধর্মাবতার, গোলোকচন্দ্র বসু যে সুচরিত্রের লোক তা

জেলায় সকলেই জানে। আমলাদিগের জিজ্ঞাসা হলে প্রকাশ হতে পারে।

গোলোক॥ বিচারপতি! আমার গত বছর নীলের টাকা চুকিয়ে দিলে না, তবু আমি ফৌজদারীর ভয়েতে ৬০ বিঘা নীলের দাদন নিতে চেয়েছিলুম। বড় ছেলে নবীনমাধব বলে বাবা আমাদের অন্য আয় আছে, একবছর দুইবছর—নীলের লোকসান; কেবল ক্রিয়া কলাপই বন্ধ হবে। একেবারে অন্নাভাব হবে না। কিন্তু যাদের লাঙলের উপর সম্পূর্ণ নির্ভর তাদের উপায় কি? আমরা এই হারে নীল করলে সকলেরই তাই করতে হবে। বড়বাবু ঠিককথাই বল্লেন কাজে কাজেই আমি বললাম তবে সাহেবদের হাতে পায়ে ধরে ৫০ বিঘেয় রাজী করোগে সাহেব হাঁ না কিছুই বল্লেন না। গোপনে গোপনে আমার বৃদ্ধ দশায় জেলে দেবার জোগাড় করলেন। আমি জানি—সাহেবদের রাজী রাখতে পারলে মঙ্গল, সাহেব দেশের হাকিম, তাই বেরাদার সাহেবদের আসতে চলদত আছে। আমাকে খালাস দিন—আমি প্রতিজ্ঞা করছি, যদিও হাল গরুর অভাবে চাষ করতে না পারি, বছরে বছরে সাহেবকে নীলের বদলে একশত টাকা দেব। আমি কি রায়তদের শেখাবার মানুষ। আমার সাথে কি তাদের দেখা হয়।

বাঃ মোক্তার॥ হুজুর হুজুর।

ম্যাজি॥ বল বল, আমি কর্ণ দিয়া লিখিতেছি না।

বাঃ মোক্তার॥ হুজুর, এই সময়ে রায়তগণকে কষ্ট দিয়া জেলায় আনলে তাদের প্রচুর ক্ষতি হয়। নচেৎ আমিও প্রার্থনা করি সাক্ষীদের আনানো হয়। তাহলে আমি প্রমাণ করে দিতাম যে গোলোক বসু কতবড় ভণ্ড এবং বিপদজনক লোক। ধর্মাবতার গোলোকবসুর কুচরিত্রের কথা দেশে বিদেশে রাষ্ট্র আছে; যে উপকার করে—উনি তারই অপকার করেন। অপরা সমুদ্র লংঘন করে নীলকরেরা এদেশে এসে গুপ্ত নিধি বার করে দেশের উপকার করছেন। রাজকোষে ধনবৃদ্ধি করছেন। এবং আপনারাও উপকৃত

হচ্ছেন। এমন মহাপুরুষদের মহৎকার্যে যে ব্যক্তি বিরুদ্ধাচারণ করে তার কারাগার ভিন্ন স্থান—কোথায়?

ম্যাজি:। [ লিপির শিরোনামা লিখে ] চাপ্‌রাশী—

চাপরাশী॥ খোদাবন্দ।

ম্যাজি:॥ [ উডএর সহিত পরামর্শ ] চিঠি উড্‌কা পাশ দেও। খানসামাকো বোলো বাহারকা সাহেব লোক আজ খায়গা নেহি।

সরেস্তম। হুজুর, কী হুকুম লেখা যায়।

ম্যাজি:॥ নথির সামিল থাক।

সেরেস্তা। [লিখন] হুকুম হইল যে নথির সামিল থাকে।

[ ম্যাজিষ্ট্রেটের দস্তখৎ ]

সেরেস্তা॥ আসামীর জবাবের হুকুমে হুজুরের দস্তখৎ হয় নাই।

ম্যাজি। পাঠ কর।

সেরেস্তা॥ হুকুম হইল যে আসামীর দুই শতটাকা তাইসে দুইজন জামীন লওয়া হয় এবং সাফাই সাক্ষীদিগের নামে রীতিমত সফিনা জারী হয়।

[ ম্যাজিষ্ট্রেটের দস্তখৎ ]

ম্যাজি। মীরনগর ডাকাতির মোকর্দ্দমা কাল পেশ করো। [ প্রস্থান ]

সেরেস্তা॥ নাজির মশাই, জামানতনামা রীতিমত লেখাপড়া করে নিও কিন্তু।

[ প্রতিবাদী মোক্তার নাজিরের কাছে যায় ]

নাজির। আজ সন্ধ্যে বেলায় কিছু হবে না মশাই, তাতে শনিবারের দিন, আমি এখন কাগজপত্র গোছাইতে অস্থির আছি। এদিকে—

মোক্তার। কিন্তু আজ না দিলে সোমবারের আগে ছাড়া পাবেন না। মানী মানুষকে অনর্থক আর আটকাবেন না। [দুজনে কথা হয়] এত টাকা?

নাজির॥ তা আমি কি করতে পারি বলুন। এতো আর আমার একার ব্যাপার নয়। সেরেস্তা আছে, পেশকার আছে, চাপরাশ আছে, মানে

পূজো তো সবাইকে দিতে হবে কিনা। আর আমাদেরও তো তালুক বা ব্যবসা নেই, এই আমাদের উপজীবিকা। কই হে চল চল—দেখুন ভেবে আপনারা। [ প্রস্থান ]

*　　*　　*

## দ্বিতীয় দৃশ্য

[ গোলোক বসুর অন্দর মহল। সাবিত্রী ও সৈরিন্ধ্রী। গামছা ও তেলের বাটী ]

সাবিত্রী ॥ আমি তখনই বলেছিলাম। নবীন, তোমার বাবাকে জেলে পোরার জন্য সাহেবরা চক্রান্ত করছে। তা বাছা আমায় শান্ত করার জন্য বললে, না মা তাদের রাগ আমার উপর। হায় হায় হায়। বুড়ো মানুষকে শেষ পর্য্যন্ত জেলে পুরলে? তা আমারেও ধরে নিয়ে গেলিনে কেন—স্বামীর সঙ্গে আমিও জেলে যেতাম। এ শ্মশানে বাস অপেক্ষা আমার সেও ভাল ছিল।

সৈরিন্ধ্রী ॥ অনেক বেলা হয়েছে স্নান করে চারটি মুখে দিন।

সাবিত্রী ॥ কোন প্রাণে মুখে দেব মা? কর্তা আমার ঘরবাসী মানুষ, কখনো গাঁ অন্তরে নেমন্তন্ন পর্য্যন্ত খান না। তাঁর কপালে শেষ পর্য্যন্ত জেল? ভগবতী, তোমার মনে এই ছিল মা?

সৈরী ॥ সব ঠিক হয়ে যাবে মা। পুলিশে ধরলেই কি সব সময় জেলে আটকে রাখা যায় মা? বিন্দু ঠাকুরপো সহরে থেকে আইন আদালত করছেন, তোমার বড় ছেলে তো বলে গেছেন, আমি অবশ্য জয়ী হয়ে বাবাকে ফিরিয়ে আনব।

সাবিত্রী ॥ আহা-হা, বাছার আমার সোণার মুখ কালি হয়ে গেছে। টাকার জোগাড় করা কি কম কষ্ট। পাছে বউদের গায়ের গয়না আমি দেই, তাই বাছা আমায় সাহস দেয়, টাকার অভাব কি? মোকর্দ্দমায় কতই বা খরচ হবে?

সৈরি ॥ সে তো ঠিকই মা। ওঁরা পুরুষ মানুষ, মামলা মোকর্দ্দমার ব্যাপার তাঁরাই ভাল বোঝেন্।

[ সরলতা ও আদুরীর প্রবেশ ]

আদুরী ॥ তুমি কতি নেগেছে কি? তোমার জন্যি বড় বউও যে নাতি খাতি পাচ্ছে না। গোরাটা নীলি কল্লে কি বলদিনি? ঝার পানে চাই, তেনারি মুখ তেলো হাঁড়ি। চুল গল্যাডা কাদা হতি নেগেছে। নাও ওঠ, স্নান করে দুটো মুখি দেও, দেখচনা এই কচি মেয়েটা পর্য্যন্ত তোমার অবস্থা দেখে না খেয়ে মুখ শুকিয়ে শুকিয়ে বেড়াচ্ছে।

সাবিত্রী ॥ না, আদুরী, আমার নবীন বাড়ী এসে সুখবর না দিলে আমি আর এদেহে অন্নজল দেবনা। আমি জানি, তাঁর চোখে ঘুম নেই। তিনি উপবাসী আছেন। তিনি যে বলেন আমার এড়ো ঘরে না শুলে ঘুম হয় না। তিনি যে আতপ চালের ভাত খান। বড় বৌমার হাতের রান্না না হলে যে তাঁর খাওয়া হয় নয়। আমি জানি বৌমা, সেই ম্লেচ্ছ যবনের জেলখানায় তিনি এক ফোঁটাও জল ছোঁন নি।। [ কান্না ]

সৈরি ॥ মা, সেখানে ঠাকুরপোর বাসা আছে। পাচক বামুন আছে আর তা ছাড়া দুই ভাই যখন রয়েছেন, তখন বাবার খাওয়ার একটা ব্যবস্থা হবেই।

আদুরী ॥ ঠাকুরুণ, তুমি এমন করলি এই কচি বউ দুটো কোথায় যাবে বলদিনি? ঠাকুর জেলে, ছেলেরা তাঁর তদবিরে। তোমারি মুখ চেয়ে তো আমরা সকলে বুক বেঁধে আছি ঠাকুরুণ।

সাবিত্রী ॥ আর বুক বেঁধে লাভ নেই আদুরী। বুক ভাসবে, আমি বুঝতে পারছি আদুরী, বুক ভাসবে। জেলে যেতে হবে শুনে কর্ত্তা আমার

কেঁদে কেঁদে চোখ খুলিয়েছেন। যাওয়ার সময় ডেকে বলে গেলেন গিন্নী, আমার এ যাত্রা গঙ্গাযাত্রা হল। [ ডুকরিয়া কান্না ও প্রস্থান ]

জাহ্নবী ॥ [ পিছনে যেতে ] ছিঃ ছিঃ, কি অলক্ষোনের কথা, এমন কথা বলতে আছে? তোমাগোর সকলির কি মাথা খারাপ হল এঁ্যা।

সরলতা ॥ দিদি দিদি, কি হবে বলতো?

সৈরি ॥ মা ভগবতী কপালে যা লিখেছেন, তাই হবে বোন। চল্ দেখি ঠাকুরুণ কোন দিকে গেলেন। [ প্রস্থান ]

[ নেপথ্যে কান্নার শব্দ ভেসে আসছে—রাইচরণরা দৌড়ে আসে, সে হাঁপাচ্ছে, সে বাহির থেকে উচ্চৈস্বরে ডাকতে ডাকতে ঢোকে ]

রাইচরণ ॥ মা ঠাকুরুণ—মা ঠাকুরুণ।

[ পেছন থেকে মুখ পর্য্যন্ত পাগড়িতে ঢাকা একজন—ওর কাঁধে হাত দেয় ]

রাইচরণ ॥ [ সভয়ে ] কে?

তোরাপ ॥ [ মুখের পাগড়ি খুলে ] চুপযা, মুই তোরাপ, কান্না কেন?

রাইচরণ ॥ [ কান্নায় ভেঙ্গে পড়ে ] তোরাপ, মুই কি বলবো, তোরাপ, মুই কি বলবো—আমাগোর ক্ষেত্ৰমণি।

তোরাপ ॥ মরেছে?

রাইচরণ ॥ মা আমার বুঝি এখনই শেষ হল, মুই পালায়ে আলাম। মুই দ্যাখবার পারি না। তিনরাত বিছানায় পিঠ দিতে পারি নাই, বলে সারা গায়ে যেন কাঁটা ফোটে, বলে বিছানায় ঝেড়ে পাত মা—বিছানা ঝেড়ে পাত।

তোরাপ ॥ [ এক দৃষ্টিতে ওর দিকে চেয়ে বলে ] ঝেড়ে পাততে পারবি?

রাই ॥ এঁ্যা।

তোরাপ ॥ কইছি—বিছানা ঝেড়ে পাততে পারবি? আশময় কাঁটা, মাটির গায় কাঁটা, ধানের ভুয়ে কাঁটা। ক্ষেত্ৰমণি বিছানায় গা দিতি পারে না, সারা রাত ছটফট করে—পাততে পারবি ঝেড়ে বিছানা?

রাইচরণ ॥ তুই কি বলছিস তোরাপ, তুইও কি পাগল হলি!

তোরাপ। আঃ—যদি পাগল হতি পারতাম—সাধু কনে?

রাই ॥ দাদা আন্দ্রাবাদে গেচে, বড় বাবুর সাথে।

তোরাপ ॥ পরাণ, হরিহর।

রাই ॥ মুই জানি না। মুই এখন কি করবো তোরাপ।

[ কেঁদে ওঠে ]

তোরাপ ॥ আঃ চুপদে— কোন সুমুন্দির চোখে পানি ছাড়া যে আগুন বেরোয় না— মুই একা করবো কি? শোন, গাঁয়ের সব মেয়েদের জড় কর — পরাণ, হরিহর, আফজল, কেলোমিয়া, সবার ঠাঁই যাতি হবে। বড়বাবু ফিরে আসার আগেই সবারে কথাটা সমঝ করাতে হবে—ক্ষেত্রমণি কয়ে গেছে—বিছানাটা ঝেড়ে পাত—বিছানা ঝেড়ে পাততি হয়—আয় আমার সাথে।

* * * *

## তৃতীয় দৃশ্য

### ইন্দ্রাবাদ

[ বিন্দুমাধবের বাসাবাটি। সাধু বসে আছে, নবীন ও বিন্দুর প্রবেশ ]

সাধু ॥ কি হল বড়বাবু?

নবীন ॥ কিছু হলনা সাধু। তিনদিন হয়ে গেল—জামিনের অর্ডার পেয়েও বাবাকে খালাস করতে পারলাম না। তুমি বলছ কি বিন্দু—ওপর ওয়ালাদের ধরে তুমি বাবাকে খালাস করবে? তুমি ভাবছ সেখানে নীলকরদের লোক নেই? দেখছো না এই নাজির, পেশকার; উডসাহেব এরা সব একজাতের এক গোত্রের।

বিন্দু ॥ না দাদা সব না। আমি বলছি আপনি ধৈর্য্য ধরুন। আমি কমিশনার সাহেবকে ধরেছি। দরকার হলে লাটসাহেব পর্যন্ত যাব। আপনি বরং তাড়াতাড়ি বাড়ী যান। এরা টাকা যখন চাইছে তখন তাই দিতে হবে। তাই।

নবীন ॥ টাকা আমি যেমন করে পারি পাঠিয়ে দেবো। আমি সর্ব্বস্ব বিক্রী করবো। যে যা চাইবে তাকে তাই দেবো কিন্তু সমস্যা হচ্ছে যে বাবা হাজতে কিছু খাচ্ছেন না। বাড়ী গিয়ে আমি মাকে সেকথা বলবো কেমন করে? মা যে শুনলে পাগল হয়ে যাবে।

বিন্দু ॥ বাবার এ আত্মনিপীড়নের কোন মানে হয় না। না খেয়ে নিজের শরীর ক্ষয় করা এ তো তাদেরই সুবিধা—কোন মানে হয় না।

নবীন ॥ মানে হয় না? আমাদের বংশে কেউ কখনও জেলের অন্নমুখে দিয়েছে? তুমি বরং জেল দারোগাকে কিছু দিয়ে থুয়ে যেমন করে পার একটা পাচক বামুন পাঠাও।

বিন্দু ॥ জেল দারোগা টাকার প্রার্থী নয়—কেবল ম্যাজিষ্ট্রেটের ভয়—

সাধু ॥ বড়বাবু—বড়বাবু—

নবীন ॥ বুঝি সাধু, মাথাকুটে আত্মঘাতী হতে ইচ্ছে করে।

সাধু ॥ বড়বাবু, আমি চুরি করি—আপনারা আমায় চোর বলে ধরিয়ে দেন। আমি জেলে গিয়ে কর্ত্তামশাইরি সেবা করি।

বিন্দু ॥ তা তুমি পার সাধু। কিন্তু আমি বলি তুমিও দাদার সঙ্গে বাড়ী যাও। সাহেবের অত্যাচারে ক্ষেত্রের শরীরের যে অবস্থা দেখে এসেছো—

সাধু ॥ ছোটবাবু, আমার যে ঐ একটা বই আর নেই।

বিন্দু। হ্যাঁ তুমি দাদাকে নিয়ে বাড়ী যাও। [ইনসপেক্টরের প্রবেশ]

নবীন ও বিন্দু ॥ কি খবর ইন্‌স্পেক্টর বাবু?

ইন্‌স্‌পেক্‌টর ।। বিন্দুবাবু আপনার বাবার মামলা খারিজের জন্য লাটসাহেবকে কমিশনার সাহেব লিখবেন বলেছেন ।

বিন্দু ॥ লিখবেন ? দাদা—

নবীন ॥ ও যেমন ম্যাজিস্ট্রেট, তেমনি কমিশনার। তুমি জাননা বিন্দু বড়দিনের সময় ওরা দশদিন উড সাহেবের কুঠিতে কাটিয়েছে।

ইন্‌স্‌ ॥ আপনি এত ভেঙ্গে পড়বেননা নবীনবাবু। ঠিক এইরকম একটা মামলায়—আর একজনকে ১৬দিনের মধ্যে কমিশনার সাহেব খালাস করিছিলেন। আচ্ছা আমি এখন আসি। এই খবরটা দিতেই আসা—আমার পক্ষে আর বেশীক্ষণ থাকা সমীচীন হবে না। [ প্রস্থান ]

নবীন ॥ ১৬দিন ? বাবা আজ তিনদিন অন্নজল গ্রহণ করেন নি। ও কিছু হবে না বিন্দু, তুমি বরং———

বিন্দু ॥ কেন হবেনা দাদা ? কোন না কোনখানে বিচার নিশ্চয়ই মিলবে। আপনি বাবার জন্যে আর উতলা হবেন না। আমি এক্ষুণি জেলে গিয়ে এই সুখবর দিয়ে বাবাকে খাওয়াব। আপনি বাড়ী গিয়ে এই খবর মাকে দিন। [ চাপরাশীর প্রবেশ ]

নবীন ও বিন্দু ॥ কি খবর ?

বিন্দু ॥ তুমি জেলের চাপরাশী না ?

চাপরাশী ॥ আমি কিছু জানিনে বাবু, এই চিঠির মধ্যে আছে।

[ নবীন চিঠি পড়ে স্তম্ভিত হয়, বিন্দু চিঠি নেয় ]

সাধু ॥ বড় বাবু ! বড় বাবু !

নবীন ॥ গলায় চাদর বেঁধে বাবা আত্মহত্যা করেছেন সাধু।

বিন্দু ॥ বাবা !

নবীন ॥ বাবাকে খালাস করবে বলেছিলেন না ?

সাধু ॥ কর্ত্তা মশাই—[ কান্না ]

নবীন ॥ কান্না না, কান্না না, কান্না না সাধু।

* * *

## চতুর্থ দৃশ্য

কুঠির বহির্বাটি।

[ গোপীর প্রবেশ ]

গোপী॥ নবীনমাধবের পুকুর পাড়ে কালই সাহেব নীল বুনবে বলেছে। ওটা যখন গোঁ ধরেছে তখন কিছুতেই ছাড়বে না। কিন্তু আবার যদি দাঙ্গা হয়? সেবারে সেই মারপিঠের মামলায় সাহেবের তো কিছু না, সাবেক দেওয়ানের ৬ মাস হাজত হয়—তার ছেলে ৬ মাসের মাহিনা চাইতে গেলি, সাহেব তারে মারতি গেল। তা আমার হয়েছে মুস্কিল, জলে কুমীর ডাঙ্গায় বাঘ। ঐ যে আসছেন দেখি বুঝিয়ে সুজিয়ে—নিজের প্রাণটাতো বাঁচাই। [ উডের প্রবেশ ]

হুজুর, বাপের মৃত্যুতে নবীনমাধবের বাড়ী একেবারে মরাকান্না পড়ে গেছে।

উড॥ নবীনমাধব, নবীনমাধব, শালা হামার কুঠির বদনাম করল। হারাম জাদকো কাল হামি গ্রেপ্তার করবো। মজুমদারের দোস্ত করিয়া দিবে। এই তুমি দশজন সড়কীওয়ালা মজুদ রাখ।

গোপী॥ হুজুর, বেটারা যে রকম কাত হয়েছে—তাতে সড়কীওয়ালার আবশ্যক হবে না, হিন্দুর ঘরে গলায় দড়ি দিয়ে, বিশেষ জেলের মরা বড় দোষ এবং লজ্জার ব্যাপার, এই ঘটনায় বেটা খুব শাসিত হয়েছে।

উড॥ তুমি শালা কুছু বুঝেনি। বাপের মৃত্যুতে এখন হারামজাদার বড় সুখ হইল। বাপের ভয়েতে নীলের দাদন লইত এখন সে ভয় থাকলনা। দাঁড়াও কাল হামি শালাকে গ্রেপ্তার করবে।

গোপী॥ হুজুর, আগের মোকর্দ্দমায় যে কি হয় না হয় তার এখন ঠিক নেই,

বিশেষ করে নতুন যে হাকিম আসতেছে শুনছি, তিনি নাকি প্রজার পক্ষে টেনে কথা বলেন। তারপর যে সব চাষী তারা সব গ্রামে গ্রামে জোট বাঁধছে। আবার ওদিকে ছোটসাহেব ক্ষেত্রমণিকে নিয়ে যে সব কাণ্ডমাণ্ড করলেন—

উড॥ What ক্ষেত্রমণি?

গোপী॥ হ্যাঁ, ওই নবীন মাধবের স্বরপুর গ্রামের লোক সাধুচরণ, তার মেয়ে ক্ষেত্রমণিকে ছোট সাহেব ধরে আনলেন। তার পেটের মধ্যে সন্তানটা গেল নষ্ট হয়ে, ফলে সে তো গেল মারা, এ অঞ্চলের চাষীরা তাতে ভয়ানক ক্ষেপে উঠেছে। সুতরাং ভয়ের কথা আছে।

উড॥ তুমি ভয় ভয় করকে হামকো ভেক্ কিয়া। নীলকর সাহেবকো কই কামমে ডর নেহি হ্যায়। শিদ্ধার কি শালা, মোনাসেফ না হয় কাম ছোড দেও। Arrant coward. Hellish knave.

গোপী॥ আমরা হুজুর কশাইয়ের কুকুর। আমরা নাড়ীভুঁড়ি খেয়ে পেট ভরাই। ধর্ম্মাবতার, মহাজনেরা যেমন রায়তদের কাছ থেকে ধান সংগ্রহ করে, তেমন করে যদি আপনারা নীল আদায় করতেন তাহলে নীলকুঠির এমন করে দুর্নাম রটতো না। কুঠির লোকও এত বিভীষিকা হত না।

উড॥ তুমি শুয়োটা blind. তোমার চক্ষু নাই, আমি নিজের চোখে দেখিয়াছি—মহাজনেরা ধানের ক্ষেতে যায় আর চাষীদের সঙ্গে বিবাদ করে।

গোপী॥ ওই তো ভাল কথা বলতে গেলেই আমি হই মন্দ। বিশ্বাস করুন মজুমদারের মোকদ্দমাটা এখন এই নবীন বোসের দুর্ঘটনায় রুখে দিয়েছে; নইলে—এতদিনে ভয়ানক হয়ে উঠত। এখন সে কথা বললে আপনি তো বলবেন—

উড॥ বানচোৎকে একটি সাহসী কার্য্য করিতে বলিলে শালা মজুমদারের

কথা প্রকাশ করে। তুমি শালা বড় নালায়েক আছে। নবীন বোসকে শচীগঞ্জের গুদামে পাঠাইয়া কেন তুমি স্থির হও না।

গোপী ॥ হুজুর, এক মজুমদারের ব্যাপারে আমার মাথায় খাঁড়া ঝুলছে। আবার এই দাঙ্গাহাঙ্গামা করতি যাচ্ছেন। তাই আমার মনে হয়, অবশ্যি তাতে কুঠিরই মঙ্গল—মোকর্দ্দমার কথাটা এখন নবীন বোসকে জিজ্ঞাসা করিলি ভাল হয়।

উড ॥ চোপরাও—you Bastard of whore's Bitch. তেরাবাতে হাম কুত্তাকা সাথ মোলাকাত করেগা। শালা coward, কায়েত কা বাচ্চা এই শোন, দেখ মাত্তলনগরের কুঠিতে কাল বড় দাঙ্গা হবে। সড়কি, লাঠি, গুড়া, বন্দুক, সব যাবে। হামি যাবে, ছোটসাহেব যাবে, তুমি যাবে। গরু জরু সব কয়েদ করিতে হোবে। দশটা পলাশপুর জালান এক মাত্তলনগরে করতে হবে। লাঠি চলবে, আগুন জ্বলবে, নবীনমাধব মরবে।

* * *

### পঞ্চম দৃশ্য

[ সাধু, তোরাপ প্রভৃতি কৃষকগণ। কৃষকগণ উত্তেজিতভাবে কোলাহল করছে, হুকুম দাও বড়বাবু। অশৌচের বেশে নবীনের প্রবেশ ]

নবীন ॥ তোমরা শান্ত হও, শোন, সবাই শোন, এখন তোমাদের এত উত্তেজিত হলে চলবে না। অত্যাচার চরমে উঠেছে বলেই, তার প্রতিবিধানের একটা চরম ব্যবস্থা করা দরকার, তা আমি জানি কিন্তু যা কিছু করতে হবে, ভেবে করতে হবে।

তোরাপ ॥ এখনও ভাবনা চিন্তে ? আমার সঙ্গে এরা তিনমাস কেরার হয়ে

বেড়াচ্ছে। সাধুভাইয়ের সোনার পুতুল ক্ষেত্রেরে—আজ চিতায় তুলে দিয়ে তার মা পাগল হয়ে গেছে, এ যন্ত্রণা সহ্য করতে না পেরে কর্তামশাই আত্মহত্যা হলেন। বড়বাবু, তুমি কি পাষাণ। একবার হুকুম দাও বড়বাবু।

চাষীরা ॥ হ্যাঁ বড়বাবু। একবার হুকুম দাও।

তোরাপ ॥ আমি ওই দুটোর আল্লার দরগায় জবাই দিয়ে আসি।

নবীন ॥ ছি ছি ছি তোরাপ, এমন কথা মুখে আনতে নেই। প্রাণ যিনি দিয়েছেন তিনিই কেবল প্রাণ নিতে পারেন। তবে হ্যাঁ আমি কথা দিচ্ছি, যে আর কোন অন্যায় সহ্য করা হবে না। তোরা শুধু একা পালিয়ে নেই। ঘর তো কেবল তোদেরই পোড়েনি, কেবল সাধুর মেয়ে আর আমার বাবার অপমৃত্যু হয়নি। নীলের অত্যাচারে আজ সারা বাংলা বিহারের গ্রাম দাউ দাউ করে জলছে। তাই আজ আমরা গ্রামে গ্রামে যাব, আর সেই ঘর পোড়া লোকেদের এককরে বলবো, প্রাণ পর্যন্ত পণ কিন্তু নীলের দাদন নেব না। নীল আমরা বুনব না।

[ নেপথ্যে একজন চাষী—বড়বাবু বড়বাবু ]

চাষী ॥ [ পরাণ ] বড়বাবু, বড়বাবু—

নবীন ॥ কি হল পরাণ?

পরাণ ॥ সাহেবরা লেঠেল দিয়ে আপনার পুকুর পাড়ে নীল বুনতি নেগেছে। মাঠাকরুণরা সব কানতি নেগেছে।

চাষীরা ॥ বড়বাবু।

নবীন ॥ আমি দেখছি। তোমরা একটু দূরে দূরে এসো। আমি না ডাকলে কেউ এগোবে না। আমার বিনা আদেশে একটা লাঠিও উঠবে না। তোরাপ, তুমি ভিড়ের মাঝে থাকবে। তোমাকে একলা পেলে ওরা ধরে নিয়ে যাবে। সাধু, তোরাপের উপর নজর রেখো।

[ নবীনের প্রস্থান, চাষীদের কোলাহল চলিল। বড়বাবু মোদের হুকুম দিল না, এই বলিয়া জটলা করিতে লাগিল, ১জন চাষীর প্রবেশ—। ]

রাই ॥ এই কি হল ?

চাষী ॥ সর্ব্বনাশ হয়েছে। বডবাবুকে ঘেরাও করেছে।

[ তোরাপ, সাধু ও ১জন চাষীর প্রস্থান ]

রাই ॥ এঁ্যা, তোরা কি করছিলি ?

চাষী ॥ বডবাবু এগিয়ে যাতি উড সাহেব বড়বাবুর হাটুতে জুতো টেকিয়ে যেই বল্লে, এই তোর বাপের শ্রাদ্ধের বক্‌শিশ, অমনি বডবাবু আগুন হয়ে সাহেবের বুকে লাথি মারলো ; তাই কুঠির জমাদার কেশেঢালি দলবল নিয়ে বড়বাবুরে ঘেরাও করেছে।

রাই ॥ নেমকহারাম কেশেঢালি। বড়বাবু না তারে একবার ডাকাতির মোকর্দ্দমায় বাঁইচেছিল।

[ চাষীরা কোলাহল করছে, এমন সময় ১জন চাষীর প্রবেশ ]

চাষী ॥ কেশোঢালি বডবাবুরে মারতে রাজী হয়নিরে—রাজী হয় নি।

[ সকলের উল্লাস। সাধুর প্রবেশ ]

সাধু ॥ সর্ব্বনাশ হয়েছেরে—সর্ব্বনাশ হয়েছে। সাহেব নিজি তেরোনাল নিয়ে —বড়বাবুরে মারতি এগিয়েছে। আমি পারলাম না, কিন্তু তোরাপ ভিতরে ঢুকে পড়েছে। একা সে কি করবে ? চল সবাই।

সকলে ॥ চল চল গোটা নীল কুঠিরে জলে ভাসিয়ে দেবো।

[ তোরাপের প্রবেশ ]

তোরাপ ॥ পারলাম নারে পারলাম না।

সাধু ॥ কি হয়েছে তোরাপ—তোর হাতে রক্ত কেন ?

তোরাপ ॥ সুমুন্দিরা বড়বাবুর বুকে তেরোনালের ঘা মারিছে, আমি হাত দে ঠেকাবার চেষ্টা করলাম, মোর হাত কেটে তেরোনাল বুকি বিধে গেল। একটু আগে, আর একটু আগে যাতি পারলি বড়বাবুরে বাঁচাতি পারতাম, আর ঐ সুমুন্দিরে জবাই দিতে পারতাম। সাধুভাই, ওরা বড়বাবুর লাস গুম করার চেষ্টা করতিছে। তোরা সব আয়—বড়বাবুর লাস ছিনিয়ে আনার জন্তি আজ জান দিতি হবে।

[ সকলের প্রস্থান। সাবিত্রীর প্রবেশ ]

সাবিত্রী ॥ খোকা-খোকা-খোকা—

[ ডাকিতে ডাকিতে মাঠের দিকে চলে যায়। একটু পরে নবীনমাধবের মৃতদেহ লইয়া চাষীগণের প্রবেশ। তারপর সাবিত্রী "খোকা-খোকা" ডাকিতে ডাকিতে প্রবেশ করে ও দেহের উপর মূর্চ্ছিত হয়ে পড়ে যায়, তারপর সৈরিন্ধ্রী প্রবেশ করে "ওরে তোরা আমায় ছেড়ে দে" বলিতে বলিতে—এবং দেহের উপর মূর্চ্ছিত হইয়া পড়িয়া যায়। সবশেষে সরলতা ও আদুরী ঢোকে ]

সৈরিন্ধ্রী ॥ ছোটবেলায় সেঁজুতির ব্রত করেছিলাম, কামনা করেছিলাম যেন রামের মত বর পাই, কৌশল্যার মত শাশুড়ী পাই, দশরথের মত শ্বশুর, আর লক্ষ্মণের মত দেওর—কিন্তু আমার এ কি হল ? [ ক্রন্দন ]

আদুর ॥ [ সৈরিন্ধ্রীর কাছে সরে গিয়ে—। ] পরাণ ফেটে যায়, ওরকম করিসনে বউ, চুপ দে।

সাবিত্রী ॥ বিবি যদি যমকে চিঠি লিখে কর্তাকে না মারত, তবে আমার নবীনমাধব, আমার সোনার খোকা—

সরলতা ॥ দিদি, দিদি, মা বুঝি পাগল হলেন।

সাবিত্রী ॥ দাই বৌ, দে, ছেলে আমার কোলে দে, দে, কোলে দে—

সৈরিন্ধ্রী ॥ মা মা—

সাবিত্রী ॥ কি ? না, না, ভাতের সময় কথা ফুটবে দেখিস, ভাতের সময় কথা ফুটবে।

সরলতা ॥ মা, মাগো—

সাবিত্রী ॥ তুমি বাপু সাহেবের বিবি, নইলে তোমার পায়ে ধরতাম, তোমার পায়ে পড়ি বিবিঠাকরুণ, সাহেবেরে আর একখানা চিঠি দিয়ে কর্তারে আমার ফিরিয়ে দাও।

সরলতা ॥ [ পায়ে পড়িয়া ] মা—মাগো—

সাবিত্রী ॥ পাজি বেটা, ম্লেছ বেটী, একাদশীর দিন তুই আমাকে ছুঁয়ে দিলি ? তবে মর। মর। [ এই কথা বলিয়া সরলতাকে পদাঘাত করেন ]

আদুরী ॥ হাঁগা মা, মা তুমি যে বল ছোট বউর মত বউনি গাঁয়ে, ছোট বউরে

না খাইয়ে তুমি খাওনে, সেই ছোট বউর উপর তুমি কালা মুখ করছ মা? করনি, মা, করনি।

সাবিত্রী॥ আসিস্ আসিস্। আটকরার দিন আসিস। আমি তোকে জলপানি দেবো ও বাজনা বেজেছে। দুখিনীর ধন আমার দেওয়ালা করেছে। না বাবা, আমি কাঁদছি না, আমি কাঁদছি না। মার কাছে তোমার ভয় কি বাবা, স্বচ্ছন্দে শুয়ে থাক—আমি থুতকুড়ি দিয়ে যাই। বাছারে আমার চোখ ছাড়া করব না—বাছা আমার ঘুমিয়ে একেবারে কাদা হয়ে গেছে।

[ এই কথার মাঝে একসময়ে বিন্দু প্রবেশ করে ]

বিন্দু॥ মা মা মাগো—

সাবিত্রী॥ তুই কে—কে তুই—

বিন্দু॥ আমি বিন্দু, আমি তোমার বিন্দু মা—

সাবিত্রী॥ না তুই কুঠির লোক, তুই আমার খোকাকে নিয়ে যাবি। না আমি খোকাকে দেবো না। আমি গণ্ডি দিয়ে যাই—আমি গণ্ডি দিয়ে যাই—

সাধু॥ বড়বাবু—বড়বাবু— [ ক্রন্দন ]

সাবিত্রী॥ তুই আমার খোকা-খোকা-খোকা—

তোরাপ॥ বড়বাবু মোরে এতবার বাঁচালে, মুই বড়বাবুরে একবারও বাঁচাতি পারলাম না।

সাবিত্রী॥ তুই আমার খোক-খোকা-খোকা—

বিন্দু॥ মা—মাগো—

সাবিত্রী॥ খোকা—খোকা।

[ সাবিত্রী "খোকা খোকা" এবং বিন্দু—"মা মাগো মাগো"—ডাকিতে ডাকিতে চলিয়া যায়। ]

সমাপ্ত

# দুঃখীর ইমান

উদ্বোধন রজনী বৃহস্পতিবার, ১২ই ডিসেম্বর, ১৯৪৭

| নাটকের চরিত্র | অভিনেতা ও অভিনেত্রী |
|---|---|
| ধর্ম্মদাস | শ্রীযুক্ত কালীপদ সরকার |
| রঘুনাথ | „ দুর্গাদাস সান্ন্যাল |
| বিপুল রায় | „ নীতীশ মুখোপাধ্যায় |
| মাষ্টার মহাশয় | „ মনোরঞ্জন ভট্টাচার্য্য |
| জামাল | „ কানু বন্দ্যোপাধ্যায় |
| বড় দারোগা | „ আদিত্য ঘোষ |
| ছোট দারোগা | „ নারায়ণ চট্টোপাধ্যায় |
| রাম অওতার | „ বলাই মুখোপাধ্যায় |
| ভুঁইয়া | „ গণেশ চন্দ্র শর্ম্মা |
| প্রসাদ | „ শৈলেন সাহা |
| শিব ঠাকুর | „ সহদেব গাঙ্গুলী |
| হারাণ পাইক | „ জ্যোতি বর্ম্মণ |
| দীনু চোর | „ বিজয় দত্ত |
| চৈতন্য সা' | „ সহদেব গাঙ্গুলী |
| সমিতির যুবকগণ — ১ম | „ দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় |
| সমিতির যুবকগণ — ২য় | „ নিমাই রায় |
| সমিতির যুবকগণ — ৩য় | „ সুনীল ঘোষ |
| বুদ্ধিমান | „ প্রবোধ চন্দ্র দত্ত |
| বংশীধর | „ নকুলেশ্বর দত্ত |
| ট্যাপারু | „ সত্যেন গোস্বামী |
| বসীর উদ্দীন | „ শ্রীমতী কেতকী ( ছোট ) |
| পাতিরাম চৌকিদার | „ শ্রীযুক্ত নিমাই রায় |

| | | | |
|---|---|---|---|
| এরফান দফাদার | | „ | নিমাই ঘোষ |
| সিভিক্ গার্ড | ১ম | „ | শ্যামকমল রায় |
| | ২য় | „ | দুর্গাদাস বন্দ্যোপাধ্যায় |
| রতন | | „ | বিমল চন্দ্র দে |
| দালাল | | „ | গণেশ চন্দ্র শর্ম্মা |
| প্রৌঢ় ভদ্রলোক | | „ | ভোলানাথ শীল |
| চাষী | | „ | মণীন্দ্র মোহন ভৌমিক |
| জনৈক যুবক | | „ | জয়ন্ত গাঙ্গুলী |
| জনৈক ব্যক্তি | | „ | রমেন্দ্র মুখোপাধ্যায় |
| দুখিয়া | | „ | সুনীল ঘোষ |
| মনিরাম | | „ | হৃষিকেশ মুখোপাধ্যায় |
| ভৃত্য | | „ | নলিনী ভট্টাচার্য্য |
| বিলাতী | | „ | শ্রীমতী লীলাবতী ( করালী ) |
| ন্যানো | | „ | লাবণ্য |
| ক্ষীরোদা বৈষ্ণবী | | „ | প্রভা |

---

## ॥ প্রথম অঙ্ক ॥

॥ প্রথম দৃশ্য ॥

১৩৫০ সাল। বাংলার চরম দুঃখের দিন। দুর্ভিক্ষের ছায়া দিকে দিকে ঘনাইয়া আসিল। বিশ্বযুদ্ধের বিরাট ব্যয়ভার প্রত্যক্ষ ও পরোক্ষ ট্যাক্সের আকারে জনসাধারণের উপর নিদারুণ চাপ দিতে লাগিল, আবার তাহার উপর আসিল লোভী ব্যবসায়ীর দল ও নিরঙ্কুশ ঘুসখোর সরকারী ও আধা-সরকারী কর্ম্মচারী দলের অবাধ শোষণ। যুদ্ধ উপলক্ষে নানা প্রকার উপার্জনের পথ উন্মুক্ত হওয়ায় কতকগুলি লোকের সহজ অর্থাগমের সুবিধা হইলেও সার্ব্বজনীন শোষণ ও নির্দ্দয় শাসনে জনসাধারণ অস্থির হইয়া পড়িল। দেশের শাসন ও সংরক্ষণের ভার যাদের হাতে, তারা চিরাচরিত আনুষ্ঠানিক রীতিতে অভ্যস্ত হওয়ায়, দেশের এই অর্থনৈতিক ও তদানুসঙ্গিক দ্রুত পরিবর্ত্তনের সঙ্গে সামঞ্জস্য বিধানে অপারক ও অনিচ্ছুক। তাই তাহারা দূরদৃষ্টি অভাবে এক সমস্যার সমাধান করিতে গিয়া দশটি নূতন সমস্যার সৃষ্টি করিতে লাগিল। কায়েমী স্বার্থ বিশিষ্ট ব্যবসায়ীগণ, যুদ্ধ প্রচেষ্টার অজুহাতে সরকারের সহায়তায়, অতিরিক্ত মুনাফা ও সুবিধা ব্যহত রাখিতে, কর্ম্মীদিগের জন্য খাদ্য সংস্থানের নামে বহু খাদ্য হাত করিয়া আটক করিয়া ফেলিল এবং সঙ্গে সঙ্গে বঞ্চনা নীতি সফল করিতে সরকার জনসাধারণকে বঞ্চিত করিয়া গুদামে গুদামে খাদ্য আটকাইয়া নষ্ট করিতে লাগিল। ফলে যারা খাদ্য উৎপাদনের মুখ্য কর্ম্মী তাহারা ধীরে ধীরে দুর্ভিক্ষের কবলে গিয়া পড়িতে লাগিল।

দেশপ্রেমিক কর্ম্মীর দল কারাগারে ও যুব শক্তি সংগঠনের অভাবে বিক্ষিপ্ত—তাহাদের অনেকেই আবার অভাবে পড়িয়া আশু অনটনের যন্ত্রণা

এড়াইতে সরকারের অর্থের নিকট আত্মবিক্রয় করিল, কিছু বা ভ্রান্ত ও বিপথে চালিত হইয়া কল্যাণ করিতে গিয়া অকল্যাণ করিয়া বসিল। আতঙ্কগ্রস্ত দেশের চরম বিপদের দিনে সকলে কিংকর্তব্যবিমূঢ় হইয়া পড়িল। মূর্তিমান বিশৃঙ্খলা ও বীভৎসতা মন্বন্তরের পটভূমিকায় সোনার বাংলার বুকে তাণ্ডব সুরু করিল। সৌষ্ঠব শালীনতা সদাচার সহৃদয়তা দিয়ে গড়া বাংলার সৌকুমার্য্যের সাজান আসর চুরমার হইয়া গেল। কত সাজান ঘর ভাঙিল—কত আশার দীপ নিভিল—কত লক্ষ লক্ষ লোক অকালে প্রাণ হারাইল। সহরের পথে পথে মলিন বদন, ছিন্ন বসন অনাহারক্লিষ্ট নরনারী, একমুষ্টি অন্নের জন্য কাতর ক্রন্দনে, হৃদয়হীন ধনবানগণের পাষাণ বুকে করুণা জাগানর ব্যর্থ চেষ্টায় ফিরিতে লাগিল। আসিল মেকী দয়ার ফাঁকি—ক্যান বিলাইয়া নাম কেনা—লঙর-খানার অখাদ্য খাদ্য বিতরণ ও কণ্ট্রোলের ব্যবসা, যাহাতে সাধারণের আত্মসম্মান বোধের শেষ রেশটুকুও মিলাইয়া যায়। বিপ্লবের পরিবেশ থাকা সত্ত্বেও সেদিন বিপ্লব আসে নাই। তাহারই আগমনের প্রতীক্ষায় অন্তর্জগতে নিপীড়িতের মনে যে পরিবর্ত্তনের সূচনা হইয়াছে তাহারই আভাস দিবার চেষ্টা এই নাটকে।

—দেশের এমনই দুর্দ্দিনে, সুদূর পল্লীগ্রামের এক জীর্ণ কুটিরে, একদিন রাত্রিশেষে ধর্ম্মদাস বর্ম্মণের পত্নী বিলাতী, উড়ুনগাই অর্থাৎ উদুখলে চিড়া কুটিতে কুটিতে গান গাহিতেছিল। বিলাতী পূর্ণ যুবতী, কায়িক পরিশ্রমে দেহ সুগঠিত। পরিধানে 'ছ্যাওটা' অর্থাৎ ৫।৬ হাত রঙীন কাপড বুকের উপর বাঁধা। ঘরের একপাশে মাচার উপর ধর্ম্মদাস একখানি ছেঁড়া চট্ গায়ে দিয়া শুইয়াছিল। মুষলের উত্থান ও পতনের শব্দের তালে তালে বিলাতী গাহিতেছিল—

সুন্দরী লো মাই
নাইদারী লো মাই
আনিয়া দেমো শাড়ী চুড়ী হাটে যদি পাই।

ছিঁড়িয়া যায় চিকন শাড়ী
(ওরে) ভাঙ্গিয়া যায় কাঁচের চুড়ী
মনের জনের সদায় মনে ঠাঁই
দূরে কি, কাছে কি, মন যদি পাই।

ধর্ম্মদাস॥ (বিরক্ত ভাবে উঠিয়া বসিয়া হাই তুলিয়া বলিল) "হেই! তুই পাগলী হলু নাকিন্? তুই পহর্ রাইতে উঠিয়া পিড্ডিম পিড্ডিম করি চিড়া ভুখাবার ধচ্ছিস?"

বিলাতী॥ (কাজ বন্ধ করিয়া, ঈষৎ হাসিমুখে ঘাড় ঘুরাইয়া বলিল) মুই ভাবিনো—রাইত্ পোহাইল্ বুঝি। তা ফির দ্যাখোঁ এলায়ো না রাইতে আছে!

ধর্ম্ম॥ শুতি থাক বিহান হইলে কাম করিস্। (বলিয়া শুইল)

বিলাতী॥ জোছনাতে ভুল হইয়া গেইছে। ভালয় হইল এগুলা ভুখান হয়া গেইলে বিয়ানে ফির্ আরোগুটিক ধান ধরি আইসমো।

ধর্ম্ম॥ (বিরক্তভাবে) আর সারাদিন তাকে ভুখাবু, না?

বিলাতী॥ (হাসিয়া) চুড়া না ভুখাইলে খাবু কি? তোর তো কাম কইরবারে মোনায় না।

ধর্ম্ম॥ এই গেরামে হামার কাম কইরবারে ইচ্ছা হয় না।

বিলাতী॥ চুপ করি শুতি থাক্ ক্যানে। কাম হামার করায় নাগিবে। রাগ করলু'? এক ঘড়িতে হয়া যাইবে দ্যাখেক ক্যানে।

ধর্ম্ম॥ হুঁঃ! (বলিয়া মুখ ঘুরাইয়া শুইল)

[বিলাতী আবার মুষল তুলিয়া গান ধরিল]

সুন্দরী লো মাই
নাইদারী লো মোই
চোখের পাণি মুছিয়া হাসেক
খানিক দেখি যাই।

বন্ধুরে মোর ধরি বা গলায়
ওরে দিনে রাইতে মইনো সেই জ্বালায়
পাঞ্জর কাটি লুকেয়া থুবার চাই
ভয়োতে ভয়োতে সদায়
হাতাশ খাই ॥

[ নেপথ্যে পল্লীরক্ষী সমিতির চীৎকার শুনা গেল। গ্রামের অবস্থাপন্ন ব্যক্তিরা দল বাঁধিয়া পালা করিয়া পাহারা দিবার ব্যবস্থা করিয়াছে। বিলাতীর গান থামিল ]

ধর্ম্মদাস ॥ ( অত্যন্ত বিরক্ত হইয়া পাশ ফিরিয়া বসিল ) শালার ঘর ফির্ আইসছে কানের কাছে কাবড়াবার। জ্বালেয়া না খাইলে হামাক।

বিলাতী ॥ আইল তো কি হইল। চুপ করি শুতি থাক্ ক্যানে।

নেপথ্যে বিভিন্ন কণ্ঠে—

“ওরে ধর্ম্ম ঘরে আছিস্ ত'রে”
“ওহে ধর্ম্মদাস বলি একটু সাড়া দাও না হে”
“বেটা বোধ হয় ফাঁক পেয়ে বেরিয়ে পড়েছে”

[ বিলাতী ধর্ম্মদাসের কাছে আসিয়া নিম্নস্বরে কহিল ]

বিলাতী ॥ এক জল্লা আও করেক্ ক্যানে। উমরা চলি যাইবে।

[ ধর্ম্মদাস কোন উত্তর না দিয়া চুপ করিয়া রহিল ]

নেপথ্যে—

“কিরে ব্যাটা ঘরে আছিস নাকি ?”
“নিশ্চয় ঘরে নেই—এই ধর্ম্মদাস !! “উত্তর না পেলে থানায় রিপোর্ট কর্ব্বো কিন্তু।”

বিলাতী ॥ ( উচ্চকণ্ঠে কহিল ) শুতি আছে বাবু।

নেপথ্যে—

“শুতি আছে ত একটু আওয়াজ দিতে কি হয় ?”

"আমি বলছি নিশ্চয় ঘরে নেই ঐ মাগী ফাঁকি দিচ্ছে, মাগী মিছে কথা বলছে।"

[ ধর্ম্মদাস লাফাইয়া উঠিল এবং একলম্ফে দরজার নিকট গিয়া দরজার হুড়কা খুলিয়া ক্রুদ্ধকণ্ঠে কহিল ]

ধর্ম্ম ॥ কি মাগী কন্? তোমরা না ভদ্রনোক? মাগী! ফির অমন করি কইলে মজা গ্যাখে দেমো।

[ বিলাতী ধর্ম্মদাসের হাত ধরিয়া টানিয়া আনিল। কয়েকজন যুবক রুখিয়া দরজার নিকট আসিয়া উপস্থিত হইল ]

১ম যুবক ॥ ব্যাটা দাগী চোর। ঘরে শুয়ে থেকে জবাব দিতে পারো না? আবার চোটপাট?

২য় যুবক ॥ লাগাও ব্যাটাকে ঘা কতক।

ধর্ম্ম ॥ দিয়া গ্যাখেন কেনে। হাত ছাভি দে আমার! ( বিলাতীর প্রতি )

৩য় যুবক ॥ মুখের ওপর চোপা! ব্যাটা জবাব দিতে কি হয় তোমার?

ধর্ম্ম ॥ হামরা তোমার চাকর নই হেঁঃ! সারারাত জাগিয়া বসিয়া থাকা নাগিবে, আর তোমরা ডাকালেই রাও করা নাগিবে হেঁঃ!

২য় যুবক ॥ ফের ওরকম বেয়াদবের মত কথা কইলে সায়েস্তা ক'রে দেব!

১ম যুবক ॥ থোঁতা মুখ ভোঁতাকরে দেব।

ধর্ম্ম ॥ খবরদার! ( বলিয়া গর্জন করিয়া উঠিল ) ঘরে ঢুকিয়া গ্যাখো কেনে।

[ বিলাতীর হাত ছাড়াইয়া লইয়া দরজা বন্ধ করার আগড়টা হাতে লইয়া দাঁড়াইল। যুবকগণ লাঠি, বর্শা ইত্যাদি লইয়া পাহারা দিতে বাহির হইয়াছিল, তাহারাও "মার ব্যাটাকে—কাটাও ব্যাটাকে" ইত্যাদি শব্দ করিতে করিতে ঘরে ঢুকিতে লাগিল। বিলাতী বহুকষ্টে ধর্ম্মদাসকে চাপিয়া ধরিয়া রাখিল। যুবকগণের ভীড় ঠেলিয়া মাষ্টার মহাশয় "কর কি! কর কি!" বলিতে বলিতে ঘরে প্রবেশ করিলেন। ]

১যুবক ॥ ব্যাটার আস্পর্দ্ধা দেখেছেন।

২য় যুবক ॥ লাগাও ঘা কতক।

৩য় যুবক ॥ খোতা মুখ ভোতা করে দিতে হয় জুতিয়ে।

ধর্ম্ম ॥ (শ্লেষভরে বলিল) বাবুদের মুখেই জুতা—হেঃ!

মাষ্টার মহাশয় ॥ আঃ চুপ কর ধর্ম্মদাস। (যুবকদের প্রতি) আচ্ছা রাগত, তোমাদের। ছিঃ ছিঃ।

১ম যুবক ॥ সারারাত জেগে অত মেজাজ ঠিক থাকে না।

ধর্ম্ম ॥ আর হামরা তো মানুষ নই। দুইমাস থাকিয়া ডাকেয়া ডাকেয়া রোজদিনে যে হামাক নিদ্ আইস্পার না ত্যান।

মাষ্টার মহাশয় ॥ চুপ্ চুপ্ ধর্ম্মদাস। যেয়ে ওকে ছেড়ে দাও। যাও একটু তামাক সাজ দেখি। (ধর্ম্মদাসকে বিলাতী ছাড়িয়া দিল)

১ম যুবক ॥ এইরে আবার তামাক! আমরা ততক্ষণ দাঁড়িয়ে থাকতে পার্ব্বো না কিন্তু!

মাষ্টার মহাশয় ॥ তা তোমরা বাড়ী যাও না! পূবে ফর্সা হয়ে এসেছে। আমি একটু তামাক খেয়ে বাড়ী যাব। বাড়ীতে না আছে আগুন—না আছে দেশলাই।

২য় যুবক ॥ আমায় বলেন নি কেন মাষ্টার মশাই। আগে থেকেই আমরা দেশলাই জমিয়ে রেখেছি।

মাষ্টার মশাই ॥ তোমরা বড়লোক তোমাদের অভাব কি? আগে থেকেই সব ব্যবস্থা করে রেখেছ। এখনও ৭ টাকা দরের চালই খাচ্ছ আর ৫ টাকা জোড়ার ধুতিই পরছ। মরণ হ'য়েছে যারা রোজ আনে রোজ খায় তাদের।

২য় যুবক ॥ বাজারের রকম বুঝতে পেরেই আমরা আগে থাকতেই সব কিনে রেখেছিলাম।

মাষ্টার মহাশয় ॥ যথেষ্ট টাকা আছে তাই পেরেছ, দেশের শতকরা ৯৯ জন বুঝতে পেরেও পারেনি। আচ্ছা যাও তোমরা বাড়ী যাও।

ধর্ম্মদাস॥ হয় বাড়ী যায়া চা পানি খায়া নিদ্ আইসেন? আর গরীব মাইনষের রাইতে কি দিনে কি?

[ যুবকগণ যাইতে যাইতে শ্লেষ শুনিয়া ঘুরিয়া দাঁড়াইল ]

মাষ্টার মহাশয়॥ আঃ থাম্। যাওনা আবার দাঁড়ালে ক্যান্?

১ম যুবক॥ ব্যাটার ভাগ্যি নেহাৎ ভাল, তাই আজ আপনি আমাদের batch-এ বেরিয়েছেন। চল হে চল।

[ যুবকগণ ক্রুদ্ধভাবে চলিয়া গেল। ]

মাষ্টার মহাশয়॥ কিরে তামাক্ টামাক্ আছে ত?

[ ধর্ম্মদাস বিলাতীর মুখের দিকে চাহিতেই বিলাতী বলিল। ]

বিলাতী॥ টাটিতে গুঁজিয়া রাখাছিনো এক গুল্লা।

[ বলিয়া তামাক আনিতে গেল ]

মাষ্টার মহাশয়॥ আগুনের ব্যবস্থা আছে ত?

বিলাতী॥ ( তামাক লইয়া আসিয়া ) হেনো হাইলা কোনায় আগুন; হামরা কি শালাই কিনি? গরীব মানুষ কোটে পইসা পাই? বইস বাবু হামি তামাকু গুল্কাই।

[ উদুখল হইতে চিড়াগুলি ঢালিয়া রাখিয়া উহা উলটাইয়া মাষ্টার মহাশয়কে বসিতে দিয়া তামাক সাজিতে গেল ]

মাষ্টার মহাশয়॥ ( বসিয়া আড়মোড় ভাঙ্গিয়া ) আঃ বাঁচলাম। রাত ১২টা থেকে ছেলেদের সঙ্গে ঘুরে ঘুরে হয়রান।

ধর্ম্মদাস॥ তোমরা কেনে ঘুরি মরেন মাষ্টারবাবু! যার টাকা পাইসা আছে তারায় পাহারা দেউক।

মাষ্টার মহাশয়॥ ( হাসিয়া বলিল ) ওরা আমাকে টাকা পয়সা ছায় যে কাজেই ওদের দলে থাকতেও হয়—ওদের হ'য়ে পাহারা দিতেও হয়।

ধর্ম্মদাস॥ পাহারা দেউক ক্যানে? কিন্তুক্ হামাক যে রাইতে দিন নিদ যাবার না ছায়। ঘড়িৎ ঘড়িৎ খালি ডাকায়।

